শ্রীচৈতন্যভাগবতের ব্যাস

শ্রীমদ্‌বৃন্দাবনদাস ঠাকুর বিরচিত

# শ্রীচৈতন্যচন্দ্রোদয়

তথা

শ্রীকবিকর্ণপূরকৃত

## শ্রীগৌরগণোদ্দেশদীপিকা

এবং তৎসহ

শ্রীভক্তমালগ্রন্থোদ্ধৃত

শ্রীনবদ্বীপপরিকর ও শ্রীব্রজপরিকরগণের

নাম ও গুণবর্ণনা।

—:o:—

আয়ুর্ব্বেদবিদ্যাতীর্থ

কবিরাজশ্রী সুরেন্দ্রনাথ গোস্বামী

বি. এ., এল. এম. এস. বিদ্যাবিনোদ কর্ত্তৃক

সঙ্কলিত

এবং ভক্তিরসামৃতসিন্ধু ভাগবতামৃতাদি গ্রন্থরাজ হইতে

তৎসংগৃহীত যথাবশ্যকীয় শ্লোক, টীকা, টিপ্পনী প্রভৃতি সমন্বিত।

শ্রীচৈতন্যাব্দ ৪৫৫ ] মূল্য দুই টাকা মাত্র।

কবিরাজ

শ্রীকানুপ্রিয় গোস্বামী বিদ্যানতীর্থ কর্ত্তৃক

~~২৮ নং মানিকতলা~~ ষ্ট্রীট, কলিকাতা হইতে প্রকাশিত।

40 Simla St.

মঙ্গলাচরণম্

ধ্যায়েদ্‌যস্তে চরণকমলং স্বার্থহীনো বিনম্রঃ।
মোক্ষপ্রাপ্তি প্রহিতমনসা রাধিকানন্দকারিন্।
প্রেমোন্মত্তো ভবতি সততা কিন্তু যচ্চিত্তধৈর্য্যম্।
পাদপ্রান্তাঙ্কুশবিনিহতং চাপলং তস্যহেতুঃ।

সুহৃৎপ্রেস
২৮ নং মানিকতলা ষ্ট্রীট হইতে
শ্রীহেমচন্দ্র বন্দোপাধ্যায়ের দ্বারা মুদ্রিত।

# ভূমিকা।

পুণ্যগ্রন্থ শ্রীচৈতন্যভাগবত বৈষ্ণবযুগে বঙ্গসাহিত্যের শীর্ষদেশ অলঙ্কৃত করিয়া সুগন্ধ, শুভ্র, কুসুমের পবিত্র, প্রস্ফুটিত স্তবকের মত অবস্থিত। মহর্ষি বেদব্যাস যেমন শ্রীভাগবতে জয়যুক্ত, শ্রীচৈতন্য-ভাগবতগ্রন্থ সংকলিত করিয়া সেইরূপ শ্রীমদ্‌বৃন্দাবনদাস এদেশবাসী আবালবৃদ্ধবনিতার নিকট চির অমর। কবিতা অনেকেই লিখিয়া গিয়াছেন—ছন্দোবন্ধে, ভাবে, ভাষার মহোচ্চতায়, কিন্তু এমন প্রাণ-স্পর্শী, উন্মাদকরী অমৃতভরা কবিতাধারা ছত্রে ছত্রে অক্লান্তভাবে উদ্গীরণ করিয়া পুস্তক লিখিতে কয়জন সক্ষম? প্রেমভক্তির স্নিগ্ধ জ্যোতির অন্তস্তলে মানবাত্মাকে নিমজ্জিত করিয়া ভূমানন্দস্বরূপ এক মহাপুরুষের চরণারবিন্দের সান্নিধ্যে তাহাকে সংস্থাপন করিতে এ পর্যন্ত এদেশে যে সকল মহাজন প্রযত্নপরায়ণ হইয়াছেন, তাঁহাদিগের মধ্যে শ্রীমদ্‌বৃন্দাবনদাসের প্রয়াস যে এতাদৃশ জয়যুক্ত হইয়াছে, তাহার প্রকৃত কারণ অনুসন্ধিৎসু হইলে যে কেহ দেখিবেন—একটি দুঃখিনী বঙ্গমহিলাকে কেন্দ্র করিয়া নীরবে এই বিজয় উৎস—ফুটিয়া উঠিয়াছে। পুণ্যবতী জননীর স্নেহাশীর্ব্বাদ শিরে করিয়া "শ্রীচৈতন্যভাগবতের ব্যাস—শ্রীবৃন্দাবনদাস" স্বার্থত্যাগের জীবন্তমূর্ত্তি, স্বদেশবাৎসল্যের সমুজ্জ্বল দৃষ্টান্ত, ভারতরমণীর মহোচ্চ আদর্শ—শচী ও পদ্মাবতীর অঙ্কারূঢ় "নিমাই" ও "নিতাই"এর এমন বিশ্ববিমোহন চিত্র আজ যে জগতের স্থায়িকল্যাণের জন্য যথাযথ অঙ্কিত ও উদ্‌ঘাটিত করিতে পারিয়াছেন, আমি সাহস করিয়া বলিতে পারি—চারি বৎসর বয়স্কা একটি ক্ষুদ্র বালিকার "উন্মত্ত-চরিত" ও অদ্ভুত আচরণ, ইহার মূলে একান্তভাবে অবস্থিত। শ্রীচৈতন্যের অবশেষ পাত্র—নারায়ণী বৈষ্ণবমাত্রেরই প্রণম্য। কে না জানেন—মহাপ্রভুর ভগবত্তার মহাপরীক্ষা এই নারায়ণীকে লইয়া? সংকীর্ত্তন

যজ্ঞ এই অধঃপতিত দেশে, এই অধঃপতিত যুগে জয়যুক্ত হইবে কি না এই চিন্তায় যখন ভক্তবৃন্দের হৃদয় অবসন্ন; যখন প্রত্যক্ষ দেখিয়াও কেহ স্থির করিতে পারিতেছেন না, বাসুলী ও বিষহরীর গানে যে দেশের আপামর সাধারণ উন্মত্ত—মদ্যমাংস যেখানে স্রক্ স্রুবের পরিবর্ত্তে সাদরে, সোৎসাহে, প্রকাশ্যে, দেবপূজায় গ্রহণ করিয়া লোকে অতঃমনা— সেই দেশে, সেই কৃষ্ণশূন্য মণ্ডলের ঊষরক্ষেত্রে কি করিয়া নামযজ্ঞের সঙ্গে প্রেমভক্তির বীজ অঙ্কুরিত করিতে পারা যায়—সেই সমস্ত সন্দেহের প্রবল ঘূর্ণাবর্ত্তে বাধা দিয়া সংকীর্ত্তন মহাযজ্ঞের ভবিষ্যৎবিজয়-বার্ত্তা যিনি প্রথম প্রচার করেন, চারিবৎসরের ক্ষুদ্র বালিকা তখন তিনি, এই চৈতন্য ভাগবতের ব্যাস শ্রীবৃন্দাবনদাসের জননী। মহাপ্রভুর অসাধারণ আত্মশক্তির, এমন কি, সমগ্র ভগবত্তার প্রথম পরীক্ষা শ্রীবাসের ভ্রাতৃসুতা এই ক্ষুদ্র বালিকাকে লইয়া। সত্য সত্যই নারায়ণী শ্রীচৈতন্যচন্দ্রের ভগবত্তার প্রথম প্রচারক। শ্রীগৌরাঙ্গের হরিসংকীর্ত্তন নারায়ণীকেই মধ্যকেন্দ্রে করিয়া জয়যুক্ত! প্রভু বিশ্বম্ভর হুঙ্কার করিতেছেন; আর বলিতেছেন—শ্রীবাস! মানুষ সে ত মানুষ! আমি বলিতেছি, বিশ্বাস কর আমার কথায়—

আমি হস্তীঘোড়া মৃগ পাখী একত্র করিয়া।
সেইখানে কান্দাইমু শ্রীকৃষ্ণ বলিয়া॥

হউক যবন! আমার শক্তি দেখিও শ্রীবাস!

"রাজার যতেকগণ রাজার সহিতে।
সভা কান্দাইমু কৃষ্ণ বলি ভালমতে"॥

প্রভু গর্জ্জন করিয়া বলিতেছেন বটে—কিন্তু শ্রীবাস নীরব! শ্রীবাসকে কোন উত্তর দিতে না শুনিয়া প্রভু পুনরায় গম্ভীরভাবে বলিলেন—

ইহাতে বা অপ্রত্যয় যদি বাস মনে।
সাক্ষাতেই করোঁ দেখ আপন নয়নে।

কেবল শ্রীবাস কেন—এই কথা শুনিয়া, শ্রীবাসের মনে হইল, সমস্ত জগৎ যেন নিস্তব্ধ হইয়া দাঁড়াইয়াছে—দেবতাবৃন্দও স্বর্গে নীরবে অবস্থিত—সকলেই মনে করিতেছে, প্রভু বিশ্বম্ভরের এই পরীক্ষা—প্রথম—ও হয়ত শেষ পরীক্ষা! হয় জয়—না হয় পরাজয়—হয় যুগধর্ম্ম—নামসংকীর্ত্তন নগরের ঘরে ঘরে প্রচারিত হইবে; না হয় এইখানেই—তাঁহাদের এত আশা, এত উদ্যম, এত প্রয়াস—সব শেষ হইবে। যখন সকলে এইরূপ ভাবে বিভোর—চারি বৎসরের বালিকা নারায়ণী শ্রীবাসের ভ্রাতৃসুতা এই সময় শ্রীহরি সংকীর্ত্তনের মহাগুরু—প্রভুর শ্রীপাদপ্রান্তে ধীরে ধীরে আসিয়া দাঁড়াইল—নামযজ্ঞের ভবিষ্যৎ প্রতিষ্ঠার গুরুভার তাঁহার মস্তকে। প্রভু বলিলেন—শ্রীবাস চারি বৎসরের এই ক্ষুদ্র শিশু—এ যদি আমার আজ্ঞায় হা শ্রীকৃষ্ণ বলিয়া কাঁদে, তবে বিশ্বাস করিবে—আমি যাহা বলিতেছি তাহা সত্য? এই বলিয়া প্রভু শ্রীবাসের মুখের দিকে চাহিলেন—শ্রীবাসের সমগ্র হৃদয় কম্পিত—তাঁহার মনে হইতেছে, সমগ্র জগৎও যেন সেই সঙ্গে কাঁপিতেছে—যেন স্বর্গ মর্ত্ত্য উদ্গ্রীব হইয়া দাঁড়াইয়াছে, এই মহাপরীক্ষায় কি হয় কি দেখিবে বলিয়া!

প্রভু গম্ভীরভাবে ডাকিলেন, "নারায়ণি!" নারায়ণী কোমল করুণ নয়নদ্বয় উর্দ্ধে উঠাইয়া একবার প্রভুর মধুর আহ্বানধ্বনি কর্ণ ভরিয়া পান করিল—বিশ্বম্ভর বলিলেন, নারায়ণি! মা! একবার কৃষ্ণ বলিয়া কান্দ ত? যেমন বলা আর চারি বৎসরের সেই "উন্মত্ত চরিত্র"

হা কৃষ্ণ বলিয়া কান্দে না হয় সম্বিত।
অঙ্গবাহি পড়ে ধারা পৃথিবীর তলে;
পরিপূর্ণ হৈল ভূমি—নয়নের জলে।

নারায়ণী কাঁদিতেছে—আর প্রভু হাসিতে হাসিতে বলিতেছেন—

"এখন তোমার সব ঘুচিল কি ভয়?"

শ্রীবাস শুনিলেন, বিশ্বব্রহ্মাণ্ড ব্যাপিয়া এক জয়ধ্বনি সমুত্থিত হইতেছে—স্বর্গের দুন্দুভিধ্বনির সহিত মর্ত্ত্যের জলস্থল, মরুদ্ব্যোম, ঐক্যতানবাদনে গাহিতেছে, জয়—প্রভু বিশ্বম্ভরের জয়—জয় সংকীর্ত্তনের জয়—জয় নামযজ্ঞের জয়!

তাই বলিয়াছি—নামযজ্ঞের ভবিষ্যৎ প্রতিষ্ঠার প্রথম প্রচারক চারিবৎসরের বালিকা শ্রীচৈতন্যভাগবতের ব্যাস শ্রীবৃন্দাবনদাসের জননী নারায়ণী। আর এই নারায়ণীর পুত্র—শ্রীবৃন্দাবনদাস একমাত্র জননীর স্নেহাশীর্ব্বাদ শিরে করিয়া আপনার পবিত্র তুলিকায় নিমাই ও নিতাইএর যে বিশ্ববিমোহন চিত্র জগতের সমক্ষে অঙ্কিত ও উদ্ঘাটিত করিয়া গিয়াছেন—তাহার তুলনা কোথায়?

শ্রীচৈতন্যভাগবত বৈষ্ণবের গৃহে গৃহে আজ বিরাজমান—শ্রীগৌরাঙ্গকে আজ যে আমরা "কৃষ্ণস্তু ভগবান্ স্বয়ং" বলিয়া বুঝিবার অবসর পাইয়াছি—শ্রীনিত্যানন্দকে আজ যে আমরা সঙ্কর্ষণ মূর্ত্তিতে পূজা করিতে অধিকারী—এ অধিকারের, এ অবসরের জন্য আমরা পুত্রের নিকট যেমন ঋণী, আমরা সেইরূপ ঋণী সেই জননীর নিকট—শ্রীগৌরাঙ্গের অবশেষপাত্র বলিয়া বৈষ্ণবজগতে আজিও যাঁহার ধ্বনি শুনিতে পাওয়া যায়।

নারায়ণীপুত্র শ্রীবৃন্দাবনদাস যে কেবল শ্রীচৈতন্যভাগবত লিখিয়াই জয়যুক্ত, তাহা নহে—তাঁহার বিরচিত পদাবলী—পদকল্পতরুর বহু পৃষ্ঠা সুশোভিত করিয়া বিরাজিত। তা ছাড়া বহু যত্নে ও প্রয়াসে—আমরা তাঁহার বিরচিত একখানি অমূল্যগ্রন্থনিধি পুথির আকারে অমুদ্রিত অবস্থায় প্রাপ্ত হইয়াছি—যাহার নাম "শ্রীচৈতন্যচন্দ্রোদয়"—এই বর্ত্তমান গ্রন্থ। এই পুস্তকের একস্থানে যাহা লেখা আছে, তাহা হইতে আমরা বুঝিতে পারি—শ্রীচৈতন্যভাগবত গ্রন্থ বিরচনের পূর্ব্বে; শ্রীচৈতন্যচন্দ্রোদয়গ্রন্থ শ্রীবৃন্দাবনদাসের স্বর্ণলেখনী হইতে সমুদ্ভূত হয়েন।

শ্রীশ্রীমহাপ্রভুর চন্দ্রবদন ব্যাপে সপ্তবিংশতিসংখ্যক নক্ষত্ররূপ

পার্ষদদ্বারা পরিবেষ্টিত মনে করিয়া তাঁহাদের পবিত্র চরিত্র একে একে বর্ণনা করাই এই পুস্তকের উদ্দেশ্য। গ্রন্থকার লিখিতেছেন—

"শ্রীচৈতন্যচন্দ্র বেড়ি তারা ভক্ত যত।
ক্ষুদ্র হইয়া আমি তাহা কহিব বা কত॥
আপনার গুণে তেঁহ হইয়াছে প্রকাশ।
তাহাই বলিতে মনে কিছু করি আশ॥
অশ্বিন্যাদি যথা সপ্তবিংশতি কথন।
তথা নিত্যসিদ্ধ ভক্ত করিব গণন॥
সংক্ষেপেতে অপরাধ না লবে আমার।
শ্রীচৈতন্য ভাগবতে করিব প্রচার॥
মুখ্যভক্ত যত আর অন্যত্র বলিব।
সপ্তবিংশতিমাত্র ইহাতে কহিব॥"

দ্বিতীয় দর্শন—শ্রীচৈতন্যচন্দ্রোদয়।

যে সকল পার্ষদের জীবনচরিত এইরূপে এই পুস্তকে সংগৃহীত হইয়াছে, তাঁহাদের তালিকা এবং ব্রজমণ্ডলের সংক্ষিপ্ত পরিচয়, যথা—

| | |
|---|---|
| (১) শ্রীমাধবেন্দ্রপুরী | চতুঃসন—সনক |
| (২) ,, ব্রহ্মানন্দপুরী | সনন্দন |
| (৩) ,, কেশবপুরী | সনাতন |
| (৪) ,, কৃষ্ণানন্দপুরী | সনৎকুমার |
| (৫) ,, হরিদাস ( বুঢ়ন ) | ব্রহ্মা |
| (৬) ,, অদ্বৈতাচার্য্য ( শান্তিপুর ) | শঙ্কর বা সদাশিব |
| (৭) ,, প্রতাপরুদ্র ( পুরীধাম ) | ইন্দ্র |
| (৮) ,, পরমানন্দপুরী | উদ্ধব |
| (৯) ,, গোবিন্দগরুড় | রক্তক |

| | | |
|---|---|---|
| (১০) | শ্রীরঘুনন্দন ( শ্রীখণ্ড ) | কামদেব |
| (১১) | ,, রামানন্দ ( পুরীধাম ) | অর্জ্জুনগোপাল |
| (১২) | ,, বিশ্বরূপ | মণ্ডলীভদ্র |
| (১৩) | ,, নিত্যানন্দস্বরূপ, শ্রীবীরভদ্র(খড়দহ) | শ্রীবলভদ্র ও বীরভদ্র |
| (১৪) | ,, পরমানন্দ অবধূত | দেবপ্রস্থ |
| (১৫) | ,, রামদাসঠাকুর ( খানাকুল ) | শ্রীদাম |
| (১৬) | ,, সুন্দরানন্দ ( মহেশপুর ) | সুদাম |
| (১৭) | ,, কমলাকরপিপ্পলাই ( মাহেশ ) | বসুদাম |
| (১৮) | ,, পরমানন্দদাস | সুবাহু |
| (১৯) | ,, পুরুষোত্তমদাস | স্তোককৃষ্ণ* |
| (২০) | ,, গৌরীদাস ( অম্বিকা ) | সুবল |
| (২১) | ,, শিশুকৃষ্ণদাস (কানুঠকুর বা ঠাকুরকানাই) | উজ্জ্বলগোপাল * |
| (২২) | ,, পণ্ডিত পুরুষোত্তম | অর্জ্জুন |
| (২৩) | ,, শচীদেবী ( নবদ্বীপ ) | মাতা যশোমতী |
| (২৪) | ,, জগন্নাথ ,, | পিতা নন্দ |
| (২৫) | ,, কেশবভারতী | সন্দীপনী |
| (২৬) | ,, গদাধর ( এঁড়েদহ ) | শ্রীরাধা |
| (২৭) | ,, সদাশিব ( কুমারহট্ট হালিসহর ) | চন্দ্রাবলী * |

* শ্রীল শ্রীঠাকুর কানাইএর বংশবিবরণ, যথা—শ্রীপাট বোধখানা ও ভজনঘাট—পূর্ব্বনিবাস সুখসাগর। কানুঠাকুর শ্রীজীব গোস্বামি-প্রদত্ত প্রিয় নাম।

(২৭) পিতামহ, | চন্দ্রাবলী — (১৯) পিতা, | স্তোককৃষ্ণ — (২১) পুত্র | উজ্জ্বলগোপাল

এইমতে তিনপুরুষ নিত্যসিদ্ধ।

কেহ কেহ বলেন কংসারিসেন শ্রীপিতামহ—ব্রজমণ্ডলের রত্নাবলী

এইমতে চারিপুরুষ নিত্যসিদ্ধ।

পূর্ব্বনিবাস গুপ্তপল্লী বা গুপ্তিপাড়া।

শ্রীশ্রীকৃষ্ণচৈতন্য—চন্দ্রকে মধ্যকেন্দ্রে সংস্থাপন করিয়া তৎপরিষদে অবস্থিত এই সকল নিত্যসিদ্ধ ভক্ত তারকাবলীর অদ্ভুত চরিত্র পাঠ করিবার পূর্ব্বে আমাদের প্রত্যেকেরই জানা উচিত এবং বিশ্বাস করিতে হইবে—

(১) পূর্ণ বা পরম পুরুষ যিনি,—যিনি পরাৎপর,
তিনি যুগ বিশেষে নরাকারে এই পৃথিবীতে অবতীর্ণ হয়েন।

(২) নন্দনন্দন শ্রীকৃষ্ণ এই পূর্ণ পুরুষ বা পূর্ণ ব্রহ্মের সাক্ষাৎ অবতার— "কৃষ্ণস্তু ভগবান্ স্বয়ং।"

(৩) শচীগর্ভ সিন্ধুসমুত্থ, জগন্নাথমিশ্রের পুত্র শ্রীলবিশ্বম্ভর এবং নন্দনন্দন শ্রীকৃষ্ণ এক অদ্বয়তত্ত্ব, উভয়েই পূর্ণ পুরুষের সাক্ষাৎ অবতাররূপ।

(৪) ভগবৎপরিষদ্ শ্রীভগবানকে মধ্যকেন্দ্রে করিয়া তদীয় নিত্যসিদ্ধভক্তবৃন্দের দ্বারা পরিগঠিত।

(৫) যখনই শ্রীভগবান অবতাররূপ গ্রহণ করেন, তখনই এই নিত্যসিদ্ধ পরিকরগণ পৃথিবীতে পার্ষদ তদ্ভক্তরূপে জন্ম গ্রহণ করেন,—শ্রীভগবদাবির্ভাবে তাঁহাদেরও আবির্ভাব, তিরোভাবে তাঁহাদেরও তিরোভাব ঘটে। এই সকল ভক্তের জন্ম ও মৃত্যুতে সাধারণ লোকের মত কর্ম্মবন্ধন নাই।

(৬) ভগবান্ শ্রীকৃষ্ণ স্বীয় পরিকরগণ সহ
( সাঙ্গোপাঙ্গাস্ত্রপার্ষদৈঃ ) শ্রীগৌরাঙ্গ রূপে পুণ্যধাম শ্রীনবদ্বীপে অবতীর্ণ হইয়া নামযজ্ঞ প্রচার করেন।

(৭) শ্রীশ্রীকৃষ্ণচৈতন্যের পার্ষদগণ শ্রীবৃন্দাবনলীলার বিশেষ বিশেষ পরিকর।

(৮) শ্রীমদ্ বৃন্দাবনদাস ঠাকুর বিরচিত শ্রীচৈতন্যচন্দ্রোদয় বা বর্ত্তমান গ্রন্থে কেবলমাত্র ২৭ জন শ্রীগৌরাঙ্গপার্ষদের

শ্রীব্রজমণ্ডলের পরিচয় প্রদত্ত হইয়াছে। শ্রীগৌরগণোদ্দেশদীপিকার সংখ্যা দুই শতের ও অধিক।

(৯) মহর্ষি বেদব্যাস সমাধিসংযোগে যে পূর্ণ পুরুষের সাক্ষাৎকার লাভ করেন, সেই পূর্ণ পুরুষের তৎকৃতবিবরণী শ্লোকের ব্যাখ্যায় শ্রীমজ্জীবগোস্বামী তাঁহার তত্ত্বসন্দর্ভে শ্রীভগবৎপরিষদের যে উজ্জল চিত্র অঙ্কিত ও উদ্‌ঘাটিত করিয়াছেন, তাহা মনোযোগের সহিত অধ্যয়ন করিলে আমরা অতি সহজেই বুঝিতে পারি, শ্রীশ্রীকৃষ্ণচৈতন্য প্রতিষ্ঠিত বৈষ্ণব ধর্ম্ম কি? এবং কেন বৈষ্ণবশাস্ত্রে ভগবদারাধনার সঙ্গে তদভক্তারাধনা এমন বিচিত্র ভাবে সন্নিকট সংশ্লিষ্ট? সকলে হয়ত জানেন না—ভক্ত এবং ভগবৎ পরিষদ্ লইয়াই শ্রীমদ্রূপগোস্বামিকৃত শ্রীলঘুভাগবতামৃতের ভক্তামৃতনামক অধ্যায়টি বিরচিত। সে অধ্যায়টিতে যাহা আছে, তাহা আদ্যোপান্ত পাঠকদিগের অবগতির জন্য পরবর্ত্তী পরিচ্ছেদে প্রদত্ত হইল।

"শ্রীমদ্ভাগবতালোকং
শ্রীমদ্ভাগবতৈঃ সহ।
শ্রীমদ্ভাগবতৈঃ স্বাদ্যং
শ্রীমদ্ভাগবতামৃতম্॥"



# শ্রীলঘুভাগবতামৃতম্ ।

উত্তরখণ্ডম্ ।

অথ শ্রীভক্তামৃতম্ ।

( ১ )

আরাধনং মুকুন্দস্য
ভবেদাবশ্যকং যথা ।
তথা তদীয়ভক্তানাং
নোচেদ্ দোষোহস্তি দুস্তরঃ ॥

অর্থাৎ শ্রীভগবানের আরাধনা যেমন আবশ্যক, তেমনি তাঁহার ভক্তগণের ; অন্যথা অতি দুরপনেয় দোষ হয় ।

কেবল ভাগবতামৃতে নহে—পদ্মপুরাণেও আছে—

( ২ )

"মার্কণ্ডেয়োহম্বরীষশ্চ
বসুর্ব্যাসো বিভীষণঃ ।
পুণ্ডরীকো বলিঃ শম্ভুঃ
প্রহ্লাদো বিদুরো ধ্রুবঃ ॥
দাল্ভ্যঃ পরাশরো ভীষ্মো
নারদাদ্যাশ্চ বৈষ্ণবৈঃ ।

সেব্যা হরিং নিষেব্যামী
নো চেদাগঃ পরং ভবেৎ ॥"

বসুঃ—উপরিচরঃ তদেকাত্মা
আগঃ—অপরাধঃ
পরম্—অনিবার্য্যম্

—( শ্রীমদ্‌বলদেববিদ্যাভূষণকৃত সারঙ্গ রঙ্গদায়াম্, )

অর্থাৎ হরিসেবার পরই

মার্কণ্ডেয়
অম্বরীষ
উপরিচর বসু
ব্যাস
বিভীষণ
পুণ্ডরীক
বলি
শম্ভু
প্রহ্লাদ
বিদুর
ধ্রুব
দাল্‌ভ্য,
পরাশর
ভীষ্ম এবং
নারদাদি

ভক্তগণের সেবা করা বৈষ্ণবগণের অবশ্যকর্ত্তব্য। না করিলে এমন অপরাধ হয়, যে সে অপরাধের খণ্ডন নাই।

হরিভক্তি সুধোদয় ও বলিয়াছেন—

( ৩ )

অর্চ্চয়িত্বা তু গোবিন্দং

তদীয়ান্ নার্চ্চয়ন্তি যে।

ন তে বিষ্ণোঃ প্রসাদস্য

ভাজনং দাম্ভিকা জনাঃ ॥

অর্থাৎ যাঁহারা গোবিন্দের অর্চ্চনা করিয়া তাঁহার ভক্তগণের অর্চ্চনা করেন না, তাঁহারা শ্রীভগবানের প্রসাদলাভ ত করেনই না, অধিকন্তু বুঝিতে হইবে, এই সকল ব্যক্তি দাম্ভিক—বিষ্ণুবঞ্চক।

পদ্মপুরাণের উত্তরখণ্ডেও আছে,—

আরাধনানাং সর্ব্বেষাং

বিষ্ণোরারাধনং পরম্।

তস্মাৎ পরতরং দেবি

তদীয়ানাং সমর্চ্চনম্ ॥

তস্মাদিতি—বিষ্ণুরারাধনাৎ

তদীয়ানাং—বৈষ্ণবানাং

সমর্চ্চনম্—আরাধনং

পরং—শ্রেষ্ঠং

তন্মধ্যেতদন্তর্ভাবাদিতি ভাবঃ—( সারঙ্গরাঙ্গদা )

অর্থাৎ যতকিছু আরাধনা আছে, সকল আরাধনা হইতে বিষ্ণুর আরাধনাই শ্রেষ্ঠ; কিন্তু বিষ্ণুভক্ত (বৈষ্ণব)দিগের আরাধনা, হে দেবি! তদপেক্ষাও শ্রেষ্ঠ। (কেননা ভক্তের আরাধনার মধ্যেই ভগবদারাধনা অন্তর্ভূত)। ইহার অন্যত্র আছে—

( ৪ )

অর্চ্চয়িত্বা তু গোবিন্দং

তদীয়ান্ নার্চ্চয়েৎ তু যঃ।

ন স ভাগবতো জ্ঞেয়ঃ
কেবলং দাম্ভিকঃ স্মৃতঃ ॥

হরিভক্তিসুধোদয়ে যে কথা এখানেও ঠিক সেই একই কথা। যিনি গোবিন্দের অর্চ্চনা করিয়া তাঁহার ভক্তের অর্চ্চনা না করেন, তিনি ভাগবত নামের যোগ্য নহেন,—তিনি দাম্ভিকমাত্র।

আদিপুরাণ এবং ইতিহাসসমুচ্চয় গ্রন্থে শ্রীভগবান্ নিজেই বলিতেছেন—

(৫)

মম ভক্তা হি যে পার্থ।
ন মে ভক্তাস্তু তে মতাঃ।
মদ্ভক্তস্য তু যে ভক্তা
স্তে মে ভক্ততমা মতাঃ॥ *

মামেতি—যে ভক্তপ্রীতিশূন্যা
মমভক্তাঃ
তে মে—মম (ময়া—পাঠান্তরম্)
ভক্তাঃ—শ্রেষ্ঠা
ন মতাঃ—ভক্ততমা ইত্যুত্তরাৎ।
শ্রুতদেব পূজায়াং ব্যক্তমেতৎ।—(সারদারঙ্গদা)

অর্থাৎ—হে পার্থ! যাহারা কেবল আমাকে ভক্তি করে, তাহারা আমার মতে আমার ভক্ত নহে, কিন্তু যাহারা আমার ভক্তের ভক্ত তাহারাই আমার সর্ব্বশ্রেষ্ঠ ভক্ত বলিয়া পরিগণিত হইবার যোগ্য।

শ্রীমদ্ভাগবতেও আছে—(ভা ১১ ১৯০ ২১)

---

* পাঠান্তরম্
যে মে ভক্তজনাঃ পার্থ

মদ্ভক্তপূজাভ্যধিকা—ইতি।

মদ্ভক্তেতি—মৎপূজাতোঽপি মদ্ভক্তপূজা
অভ্যধিকা—ইতি কুলাদিপরীক্ষানিরস্তা পাদোদকোচ্ছিষ্টে
চ তেষাং গ্রাহ্যে দর্শিতে।—( সারার্থদর্শিনী )

অর্থাৎ আমার পূজা অপেক্ষা আমার ভক্তের পূজা সর্ব্বতোভাবে শ্রেষ্ঠ। ( এই ভক্তপূজায় কুলাদি বিচার করিবার প্রয়োজন নাই; বর্ণাদি বিচারবিতর্ক পরিশূন্য হইয়া ভক্তের পাদোদক এবং উচ্ছিষ্ট গ্রাহ্য। )

ফলতঃ ভগবৎ পরিষদে শ্রীভগবান্ এবং তদীয় ভক্ত একত্র অবস্থিত, একথা যিনি না জানেন, তিনি বৈষ্ণব ধর্ম্মের কিছুই জানেন না; সুতরাং তাঁহার কথা স্বতন্ত্র। আর যিনি একথা জানিয়াও প্রথমে শ্রীভগবানের পূজা করিয়া, তার পর, তাঁহার পার্ষদরূপে অবস্থিত তদীয় ভক্তগণের পূজা বা আরাধনা না করেন, তাহা হইলে বৈষ্ণবশাস্ত্রমতে, বেশ করিয়া বুঝিয়া দেখুন, শ্রীভগবানের প্রসাদ ভাজন হওয়া ত দূরের কথা, তিনি দাম্ভিক বা বিষ্ণুবঞ্চক কিনা?

বৈষ্ণবধর্ম্ম— কেবল শ্রীভগবানকে লইয়া নহে— ভগবান্ এবং তদীয় ভক্ত—এই দুইএ মিলিয়া "ভগবৎ পরিষদ্"। এই পুণ্য পরিষদ্ এবং তাঁহার আরাধনাই বৈষ্ণবধর্ম্ম এবং বৈষ্ণবধর্ম্মের লক্ষ্য। এই লক্ষ্য ধরিয়া বিচার করিলে সকলকেই একবাক্যে স্বীকার করিতে হইবে, জগতে যত কিছু ধর্ম্মসম্প্রদায় আছে,—এমন বিচিত্র বিশেষত্ব আর কোনও ধর্ম্মেই নাই! আমি বলিতে চাই, এই বিচিত্র বিশেষত্বের জন্য শ্রীকৃষ্ণচৈতন্যপ্রতিষ্ঠিত ( গৌড়ীয় )—

---

ন মে ভক্তাশ্চ তে জনাঃ।
মদ্ভক্তানাঞ্চ যে ভক্তা
মম ভক্তাস্তুতে নরাঃ॥

বৈষ্ণবধর্ম্ম— ( প্রধানতঃ ) সকলধর্ম্মেরই শীর্ষস্থানীয়। মানবের স্বভাব অনুগত এই পূজা—ভগবানের সহিত ভক্ত, ভক্তের সহিত ভগবান্। কিন্তু বড়ই আশ্চর্য্য! এখানে একে একে দুই নহে—দুই—একের সহিত একের মাখাচোখা— ( দর্শনের কথায় ইহাকে কি বলে না বলে, সে তর্ক পরে হইবে ) এখন বলিতে চাই, যেমন মানুষের তেমনি শ্রীভগবানের।"কৃষ্ণের যতেক খেলা, সর্ব্বোত্তম নরলীলা, নরবপু—তাহার স্বরূপ।"

মানবীয় পরিষদ্ এবং শ্রীভগবানের পরিষদ্ প্রায় একই ধরণের; মধ্যে মহামহিমায় রত্নসিংহাসন বা যোগপীঠ আর এই যোগপীঠের আশে পাশে, দূরে, নিকটে, উত্তরে, দক্ষিণে, পূর্ব্বে, পশ্চিমে, এমন কি উপরে—দুই পার্শ্বে, তরতমভেদে পার্ষদভক্তবৃন্দ উপবিষ্ট।

বলিতে কি মানুষের পরিষদের মত, শ্রীভগবৎ পরিষদেও ভক্তে ভক্তে তারতম্য আছে—শ্রীমদ্ বলদেব বিদ্যাভূষণ তাহার সারঙ্গরঙ্গদায় ভাগবতামৃতের ( নিম্নোদ্ধৃত শ্লোকের ) টীকায় লিখিয়াছেন—

ভগবতো যথা—স্বয়ং বিলাস ব্যূহাদিস্বরূপং তারতম্যং গুণব্যক্ত্যব্যক্তিকৃতমুক্তং

তথা ভক্তানামপি

ভক্তিকৃতং—

তদাহ

এতেষামপীত্যাদিনা।

যে শ্লোকের প্রথমে "এতেষাং" আছে, ভাগবতামৃতের সেই শ্লোকটি এই

( ৭ )

এতেষামপি সর্ব্বেষাং
প্রহ্লাদঃ প্রবরো মতঃ।
যৎ প্রোক্তং তস্য মাহাত্ম্যং
স্কান্দ-ভাগবতাদিষু।

অর্থাৎ পূর্ব্বে মার্কণ্ডেয়, অম্বরীষ প্রভৃতি যে সকল ভক্তের নাম উল্লিখিত হইয়াছে, তাঁহাদের মধ্যে প্রহ্লাদ প্রবর অর্থাৎ শ্রেষ্ঠ; যেহেতু স্কন্দ এবং ভাগবতাদি পুরাণে তাঁহার মহিমাবিশেষভাবে কীর্ত্তিত হইয়াছে।

(১) প্রমাণ রুদ্রবাক্য—

স্কান্দে শ্রীরুদ্র বলিতেছেন—ভক্তই তত্ত্বতঃ কৃষ্ণকে জানেন। আমি জানি, একথা ঠিক বলিতে পারি না। আমার মতে নিখিল হরিভক্তের মধ্যে প্রহ্লাদ অতি মহত্তম।

(৮)

ভক্তএব হি তত্ত্বেন
কৃষ্ণং জানাতি ন ত্বহম্।
সর্ব্বেষু হরিভক্তেষু
প্রহ্লাদোঽতিমহত্তমঃ॥

ভক্তএবেতি—তদেকান্তীয়ঃ স এবেত্যর্থঃ।
ন ত্বহম্—মমাধিকারিত্বেন
অন্যাবেশাৎ তত্ত্বেন
তজ্জ্ঞানং নাস্তীতি।
—হীনত্বপ্রকাশনং নির্ব্বেদ-
ব্যঞ্জনম্।
তাদৃশং ভক্তং দর্শয়তি—
সর্ব্বেষ্বিতি—( সারদারঙ্গদা )

(২) প্রহ্লাদের নিজের উক্তি—

শ্রীভাগবতে প্রহ্লাদ নিজ মুখেই বলিতেছেন—হে প্রভো! রজোগুণে উৎপন্ন এবং তমোগুণের প্রাচুর্য্যান্বিত এই দৈত্যকুলে সম্ভূত

আমিই বা কোথায়? আর তোমার কৃপাই বা কোথায়? কিন্তু ইহা বড়ই আশ্চর্য্যের বিষয় যে, যে পদ্মহস্ত কখন ব্রহ্মা, শিব এবং রমার মস্তকে প্রসাদরূপে অর্পিত হয় নাই, তাহাই আমার মস্তকে (আজ) অর্পিত হইল!

(৯)

ক্বাহং রজঃপ্রভব ঈশ!
তমোঽধিকেঽস্মিন্
জাতঃ সুরেতরকুলে
ক্ব তবানুকম্পা।
ন ব্রহ্মণো ন চ ভবস্য
ন বৈ রমায়া
যন্মেঽর্পিতঃ শিরসি
পদ্মকরঃ প্রসাদঃ॥

ভক্তেষু প্রহ্লাদস্য শ্রেষ্ঠ্যমাহ
ক্বাহমিতি—
সুরেতরকুলে—দৈত্যবংশে
জাতোঽহং ক্ব?
তস্মিন্—ময়ি
তবানুকম্পা ক্ব?
ইতি দুর্ঘটোঽয়ং সম্বন্ধ ইত্যর্থঃ।
তৎকুলে—কীদৃশী? ইত্যাহ—
রজঃপ্রভবে তমোঽধিকে ইতি।
অনুকম্পামাহ—
যঃ পদ্মকরঃ প্রসাদো

ব্রহ্মাদি শিরঃসু নার্পিতঃ
স মে শিরসি বৎস ত্বয়া অর্পিত ইতি।
—( সারঙ্গরঙ্গদা )

(৩) শ্রীনৃসিংহদেবের শ্রীমুখের উক্তি—

তিনি নিজেই বলিতেছেন—
তত্রৈব শ্রীনৃসিংহবাক্যং—( ভা, ৭, ১০, ২১ )

(১০)

ভবন্তি পুরুষা লোকে
মদ্ভক্তাস্ত্বামনুব্রতাঃ।
ভবান্ মে খলু ভক্তানাং
সর্ব্বেষাং প্রতিরূপধৃক্॥ ইতি।

ভবন্তীতি—
ত্বামনুব্রতাঃ—ত্বদনুসারিণঃ
ভবিষ্যন্তি।
মম সর্ব্বেষাং ভক্তানাং ভবান্
প্রতিরূপধৃক্—একতঃ সর্ব্বে একতো
ভবানিতি—সর্ব্বভক্তশ্রেষ্ঠ—
ইত্যর্থঃ—( সারদারঙ্গদা )

অর্থাৎ এখন হইতে আমার ভক্ত যাঁহারা হইবেন, সকলেই তোমাকে আদর্শরূপে অনুবর্ত্তন করিবেন। (তুলাদণ্ডে ওজন করিলে) আমার সমস্ত ভক্ত একদিকে আর প্রহ্লাদ তুমি একা একদিকে। তুমিই সকলের শ্রেষ্ঠ।

ভক্তির হিসাবে মার্কণ্ডেয়াদির সহিত তুলনায় প্রহ্লাদের স্থান তাঁহাদের ঊর্দ্ধে বটে, কিন্তু ভাগবতামৃত বলেন, তরতমের দিক দিয়া দেখিলে, এমন প্রহ্লাদ হইতেও শ্রীভাগবত পাণ্ডবদিগকে সর্ব্বতোভাবে শ্রেষ্ঠ বলিয়া কীর্ত্তন করিয়াছেন। তাহাতে আছে—

(১১)

পাণ্ডবাঃ সর্ব্বতঃ শ্রেষ্ঠাঃ

প্রহ্লাদাদীদৃশাদপি।

শ্রীভাগবতমেবাত্র

প্রমাণং স্ফুটমীক্ষ্যতে ॥

প্রহ্লাদ হইতে পাণ্ডবদিগের শ্রেষ্ঠতার প্রমাণ স্বরূপ শ্রীভাগবত হইতে তিনটি শ্লোক এখানে উদ্ধৃত হইয়াছে—

তথাহি শ্রীসপ্তমস্কন্ধে শ্রীনারদবাক্যং—(ভা,৭,১০,৪৮,৫০।৭,১৫,৭৫;৭৭)

( ১২ )

১। যূয়ং নৃলোকে বত ভূরিভাগা

লোকং পুনানা মুনয়োঽভিযন্তি।

যেষাং গৃহানাবসতীতি সাক্ষাদ্

গূঢ়ং পরং ব্রহ্ম মনুষ্যলিঙ্গম্ ॥

প্রহ্লাদাদপি পাণ্ডবানাং শ্রৈষ্ঠ্যমাহ—

প্রহ্লাদসৌভাগ্যং নিশম্য স্বং নিকৃষ্টং মন্বানং যুধিষ্ঠিরং প্রতি নারদবাক্যং

যূয়মিতি—

ন তু কুতোবয়ং ভূরিভাগাঃ? তত্রাহ—পরং ব্রহ্ম

যেষাং গৃহান্ আবসতীতি বিজ্ঞায় লোকং পুনানা—মুনয়ঃ—

মার্কণ্ডেয়াদয়ঃ তান্—যুষ্মান্ গৃহান্

অভিতো যন্তীতি—

—( সারঙ্গরঙ্গদা )

অর্থাৎ—প্রহ্লাদই সৌভাগ্যবান্, আমাদের তাদৃশ ভূরিভাগ্য নাই, এইরূপ বিচার পরায়ণ শ্রীযুধিষ্ঠির মহারাজকে বুঝাইয়া—

শ্রীনারদ বলিতেছেন—অহো নৃলোকে তোমরাই বহুভাগ্যবান্;

যেহেতু প্রচ্ছন্নভাবে, নরাকারে সাক্ষাৎ পরব্রহ্ম তোমাদিগের গৃহে অবস্থিত। জগৎপাবন মুনিগণ তাই চতুর্দ্দিক হইতে তোমাদিগের গৃহে আগমন করেন। তা ছাড়া—

(১৩)

২। স বা অয়ং ব্রহ্ম মহদ্বিমৃগ্যং
কৈবল্যনির্ব্বাণসুখানুভূতিঃ।
প্রিয়ঃ সুহৃদ্ বঃ খলু মাতুলেয়
আত্মার্হণীয়ো বিধিকৃদ্‌গুরুশ্চ ॥

অর্থাৎ মহদ্‌গণ যাঁহার অন্বেষণ করিয়া ঘুরিয়া বেড়ান, যিনি কৈবল্যনির্ব্বাণ সুখানুভূতিস্বরূপ, সেই পরব্রহ্মই এই শ্রীকৃষ্ণ, ইনি তোমাদিগের প্রিয় সুহৃদ, মাতুলেয়, আত্মা, পূজ্য, উপদেষ্টা এবং তোমরা যাহা বল, তিনি তাহাই করেন।

নন্বস্মন্মাতুলস্য কথং পরব্রহ্মত্বং তত্রাহ—

স ইতি
সোঽয়ং কৃষ্ণঃ
মহদ্ভিঃ বিমৃগ্যং ব্রহ্মৈব
যঃ—যুষ্মাকং প্রিয়াদিভাবেন
বর্ত্ততে।
ব্রহ্মত্বে হেতুঃ ঃ
কেবলস্য—বিশুদ্ধস্য
নির্ব্বাণসুখস্য—মোক্ষানন্দস্য
অনুভূতিঃ—সাক্ষাৎকারঃ
যস্মাৎ সঃ দৃষ্টশ্চেদং শিশুপালে।

তমেব বিদিত্বাতিমৃত্যুমেতি,
—( শ্বে উ, ৩।৮, ৬।১৫ )

ইত্যাদি শ্রুতিঃ। মুক্তিপ্রদাতা সর্ব্বেষাং বিষ্ণুরেব ন সংশয়ঃ ইতি স্মৃতিশ্চৈবমাহ। বিধিকৃৎ—বচনবর্ত্তীত্যর্থঃ।

(১৪)

৩। ন যস্য সাক্ষাদ্ভবপদ্মজাদিভী রূপং ধিয়া বস্তুতয়োপবর্ণিতম্।
মৌনেন ভক্ত্যোপশমেন পূজিতঃ প্রসীদতামেষ স সাত্বতাং পতিঃ॥ ইতি

নতু কৃষ্ণস্য সত্যভামাদিনিরতত্ব প্রতায়াৎ কথং ব্রহ্মত্বমাত্মারামত্বরূপং প্রতেতব্যং তত্রাহ ন যস্যেতি যস্য রূপং স্বরূপং ভবাদিভিরপি ধিয়া—স্ববুদ্ধ্যা বস্তুতয়ানোপবর্ণিতম্ ইদমেব পরং ব্রহ্ম ইতি ন নিশ্চিতং তেহপি যত্র মোহং লভন্তে। যথা বাণযুদ্ধে যথাবৎসাহরণে গোবর্দ্ধনমখে বিদিতমেব তথাচ পরাখ্য স্বরূপশক্তিবিলাসৈঃ সত্যাদিভিরুপেতং তাসু—নিরতং তৎ আত্মারামং ব্রহ্মৈবেতি তদেকান্তিভির্বিজ্ঞেয়ং—নাভিমানিভিরধিকৃতৈরিতি।

(৩) এই তৃতীয় শ্লোকে নারদ বলিতেছেন—

তৎসম্বন্ধে আর অধিক কি বলিব? এই মাত্র বলি,যে ভব এবং পদ্মযোনি ব্রহ্মা প্রভৃতি, বুদ্ধিদ্বারা যাঁহার স্বরূপ নির্ণয় করিতে না পারিয়া মৌনভাবে এবং উপশম সহকারে যাঁহাকে পূজা করিয়া থাকেন, সেই সাত্বতপতি আমাদিগের প্রতি প্রসন্ন হউন!

স্বামিপাদ ভূমিকাস্বরূপ এই তিনটি শ্লোকের ব্যাখ্যায় লিখিয়াছেন, শ্রীভগবানের সন্দর্শন লাভ করায় প্রহ্লাদকে বহুভাগ্যবান্—মনে করিয়া তাঁহার তুলনায় আপনাদের মন্দভাগ্য স্মরণে রাজা যুধিষ্ঠিরকে বিষণ্ণ হইতে দেখিয়া নারদ তাঁহাকে প্রোৎসাহিত করিবার জন্য এই পদ্য তিনটি বলিয়াছিলেন—

ব্যাখ্যাতঞ্চস্বামিপাদৈঃ

(১৫)

"অহো প্রহ্লাদস্য ভাগ্যং যেন দেবো দৃষ্টঃ, বয়ন্তু মন্দভাগ্যাঃ ইতি বিষীদন্তং রাজানং প্রত্যাহ যূয়মিতি ত্রিভিঃ।

স্বামিপাদ এই শ্লোক তিনটির যে তাৎপর্য্য প্রদান করিয়াছেন, তাহা পাঠে আমরা বুঝি, পাণ্ডবেরা যে প্রহ্লাদ হইতে শ্রেষ্ঠ, তাহার প্রথম কারণ—প্রহ্লাদের গৃহে পরব্রহ্ম অবস্থিতি করেন না, পাণ্ডব দিগের গৃহে তিনি অবস্থিতি করেন।

দ্বিতীয় কারণ—প্রহ্লাদের গৃহে জগৎপাবন মুনিগণ তদ্দর্শনার্থ গমন করেন না, পাণ্ডবদিগের গৃহে আগমন করেন।

তৃতীয় কারণ—প্রহ্লাদের সহিত মাতুলেয়াদিরূপে শ্রীভগবানের কোন সম্পর্ক নাই, পাণ্ডবদিগের তিনি মাতুলেয়, সুহৃদ্, সখা।

চতুর্থ কারণ—স্বামিপাদ বলেন, প্রহ্লাদের প্রতি পরব্রহ্ম নিজে প্রসন্ন নহেন, কিন্তু পাণ্ডবদিগের সে অভাব নাই। এই সকল কারণে প্রহ্লাদ অপেক্ষা পাণ্ডবেরা শ্রেষ্ঠ। তাঁহার কথাগুলি এই—

অস্য পদত্রয়স্য তাৎপর্য্যার্থস্তৈরেব লিখিতঃ—

( ১৬)

(১) নতু প্রহ্লাদস্য গৃহে পরং ব্রহ্ম বসতি।

(২) ন চ তদ্দর্শনার্থং মুনয়স্তদ্গৃহান্ অভিযন্তি।

(৩) ন চ তস্য ব্রহ্ম মাতুলেয়াদিরূপেণ বর্ত্ততে।

(৪) নচ স্বয়মেব প্রসন্নম্।

অতো

যূয়মেব—ততোঽস্মত্তোঽপি ভূরিভাগা ইতি ভাবঃ।

এভিঃ পদ্যৈঃ প্রহ্লাদাদপি পাণ্ডবানাং শ্রৈষ্ঠ্যং শ্রীধরস্বাম্যুক্তেন নিষ্কর্ষেণ দর্শয়তি—'নতু প্রহ্লাদস্য গৃহে' ইত্যাদিনা—( সারঙ্গরঙ্গদা )

ভাগবতামৃত বলেন—প্রহ্লাদ হইতে পাণ্ডবেরা শ্রেষ্ঠ হইলেও, যাদবগণের কেহ কেহ ( নিত্য পার্ষদ বলিয়া ) পাণ্ডব হইতে আবার শ্রেষ্ঠ। অর্থাৎ যাদবগণ যেমন শ্রীভগবানের নিত্য সন্নিহিত, পাণ্ডবেরা তদ্রূপ নহেন। অধিকন্তু যাদবদিগের শ্রীভগবানের প্রতি মমতাধিক্যও এই শ্রেষ্ঠত্বের অপর একটি কারণ।

(১৭)

সদাতিসন্নিকৃষ্টত্বাৎ

মমতাধিক্যতো হরেঃ।

পাণ্ডবেভ্যোঽপি যদবঃ

কেচিৎ শ্রেষ্ঠতমা মতাঃ॥

অথ পাণ্ডবেভ্যোঽপি যদূনাং শ্রৈষ্ঠ্যমাহ—সদাতীত্যাদিনা।

কেচিৎ—নিত্যপার্ষদাঃ—( সারঙ্গরঙ্গদা )

শ্রীমদ্ভাগবতেও আছে—

(১৮)

১। অহো ভোজপতে!

যূয়ং জন্মভাজো নৃণামিহ।

যৎ পশ্যথাসকৃৎ কৃষ্ণং

দুর্দ্দর্শমপি যোগিনাম্॥

(১৯)

২। "তদ্দর্শনস্পর্শনানুপথপ্রজল্প-

শয্যাসনাশন-সযৌন-সপিণ্ডবন্ধঃ।

যেষাং গৃহে নিরয়বর্ত্ম-নিবর্ত্ততাং বঃ

স্বর্গাপবর্গবিরমঃ স্বয়মাস বিষ্ণুঃ॥

(২০)

৩। শয্যাসনাটনালাপ-

স্নানক্রীড়াশনাদিষু।

ন বিদুঃ সন্তমাত্মানং

বৃষ্ণয়ঃ কৃষ্ণচেতসঃ॥ ইতি।

অহো ইতি—হে ভোজপতে উগ্রসেন।

তদ্দর্শনেতি—যেষাং বো গৃহে।

স্বয়ং বিষ্ণুঃ—পূর্ণঃ কৃষ্ণঃ। আস—বর্ত্ততে স্ম

অর্থাৎ শ্রীভাগবতের দশমে ৮২ অধ্যায়ে ২৮—৩০ শ্লোকে লিখিত হইয়াছে—

যদ্বা

স্বয়মাস—নতু সাধনবশত্বয়া ইতি নিত্যপার্ষদতা তেষাম্;
বঃ কীদৃশীনাম্ ইত্যাহ—
নিরয়বর্ত্মনঃ—সংসৃতিপ্রবাহাৎ
নিবর্ত্তিতাং—নিত্যমুক্তানমিত্যর্থঃ।
কীদৃশোঽসৌ? ইত্যাহ—
স্বর্গেতি—স্বর্গস্য অপবর্গস্য চ
সুখৈশ্বর্য্যপ্রধানস্য
বিরমঃ যেন সঃ।
তৎ তঞ্চ
স্বঃ স্বৈকান্তিভ্যো ন দদাতীত্যর্থঃ
তস্য যুষ্মৎকর্ত্তৃকা যে দর্শনাদয়ঃ
যুষ্মৎ সংপৃক্তানি যানি শয্যাদীনি,
তৈ বিশিষ্টশ্চাসৌ
স যৌন-সপিণ্ডবন্ধশ্চেতি
মধ্যমপদলোপী কর্ম্মধারয়ঃ।
তত্র যৌনবন্ধঃ—বিবাহসম্বন্ধঃ
পিণ্ডবন্ধঃ—দৈহিকসম্বন্ধঃ
তাভ্যাং সহ বর্ত্তমানোঽ
সাবিতি বহুব্রীহিগর্ভতা
অনুপথঃ—অনুগতিঃ
প্রজল্পঃ—গোষ্ঠী নিত্যপার্ষদত্বাদেব,
তেষাং কৃষ্ণৈকাবেশমাহ—
শয্যাসনেতি।

হে উগ্রসেন, এই ভূমণ্ডলে মনুষ্যমধ্যে তোমাদের জন্মই সার্থক, যেহেতু যোগিদিগেরও দুর্দ্দর্শ শ্রীকৃষ্ণ নিত্যই তোমাদের দৃষ্টিপথে পতিত হইতেছেন! তোমরা যাঁহার দর্শন স্পর্শন, অনুগতি ও সম্ভাষণ কর, তোমাদিগের সহিত যিনি একশয্যায় শয়ন, একত্রে উপবেশন, একত্রে ভোজন করেন, তোমাদের সহিত যিনি বিবাহ সম্বন্ধে এবং দৈহিক সম্বন্ধে সম্বদ্ধ, যিনি স্বর্গ এবং অপবর্গের স্পৃহার অনন্ত উৎস, সংসারানসক্তচিত্ত তোমাদের গৃহে সেই বিষ্ণু অযাচিতভাবে (বা স্বয়ং) প্রকট হইয়াছেন।

ইহার ৯০ অধ্যায়ে ৪৬ শ্লোকে আছে—কৃষ্ণৈকচিত্ত বৃষ্ণিগণ শ্রীভগবানের সহিত সতত একত্র অবস্থান, একসঙ্গে পর্য্যটন, পরস্পর আলাপন, একত্রে স্নান, ক্রীড়া এবং ভোজনাদি কার্য্যে ব্যাপৃত থাকিয়া এমন কি আপনাদিগের অস্তিত্ব পর্য্যন্তও বিস্মৃত হইয়াছিলেন।

ফলতঃ—যাদবগণ শ্রীভগবানের নিত্য পার্ষদতাদি গুণবত্বাহেতু পাণ্ডবদিগের অপেক্ষা শ্রেষ্ঠ হইলেও, ভাগবতামৃত বলেন, শ্রীমান্ উদ্ধব কিন্তু এই যাদবগণ হইতেও অনেক উচ্চে অবস্থিত। শ্রীভাগবতে এই উদ্ধবের অদ্ভুত মহিমা সকল কীর্ত্তিত হইয়াছে। তথাহি

(২১)

যদুভ্যোঽপি বরিষ্ঠোঽসৌ
সর্ব্বেভ্যঃ শ্রীমদুদ্ধবঃ।
শ্রীমদ্ভাগবতে যস্য
শ্রূয়তে মহিমাদ্ভুতঃ॥

দৃষ্টা

(১) ইহার একাদশে আছে—হে উদ্ধব তুমি আমার যেমন

---

যদুষু উদ্ধবস্য শ্রেষ্ঠ্যং দর্শয়তি, যদুভ্যোপীতি।

প্রিয়তম, বিরিঞ্চি শঙ্কর, সঙ্কর্ষণ, মহালক্ষ্মী এমন কি আমার নিজের বিগ্রহও আমার নিকট তাদৃশ প্রীতিপ্রদ নহে।

তথাহি একাদশে শ্রীভগবদ্ভগবদ্বাক্যং—( ভা, ১১, ১৪, ১৫ )

(২২)

"ন তথা মে প্রিয়তম
আত্মযোনির্ন শঙ্করঃ।
ন চ সঙ্কর্ষণো ন শ্রী
র্নৈবাত্মা চ যথা ভবান্॥

তারপর আর এক স্থানে আছে—

(২) হে উদ্ধব ভাগবতের মধ্যে তুমিই আমি।

তথা ( ভা, ১১, ১৬, ২৯ )

(২৩)

"ত্বন্তু ভাগবতেম্বহম্।" ইতি।

বাল্যকাল হইতেই ইহাঁর গোবিন্দে সর্ব্বোত্তমা ভক্তি।

(২৪)

আবাল্যাদেব গোবিন্দে
ভক্তিরস্যাখিলোত্তমা॥

(৩) এ ছাড়া আরও আছে,

তথাচ শ্রীতৃতীয়ে ( ভা, ৩, ২, ২ )

(২৫)

যঃ পঞ্চহায়নোমাত্রা
প্রাতরাশায় যাচিতঃ।
তন্নৈচ্ছদ্ রচয়ন্ যস্য
সপর্য্যাং বাললীলয়া॥

(৪) এমন ভক্তি যে যখন বয়ঃক্রম পাঁচবৎসরমাত্র, তখন

খেলাঘর পাতাইয়া শ্রীকৃষ্ণের পূজা করিতে গিয়া ইনি ইহাতে এমন তন্ময় হইয়া পড়িতেন, যে জননী প্রাতঃভোজনের জন্য (বার বার) আহ্বান করিতেছেন—কিন্তু উদ্ধবের সে দিকে দৃষ্টি নাই—

ভগবানের পূজা ছাড়িয়া তিনি যাইতে চাহিতেছেন না, পারিতেছেন না।

অতএব তত্রৈব শ্রীভগবদ্বচনম্ (ভা, ৩, ৪, ৩১)

(২৬)

নোদ্ধবোঽণ্বপি মন্ন্যূনো
যদ্‌গুণৈর্নার্দ্দিতঃ প্রভুঃ ॥ ইতি

(২৭)

অস্যার্থঃ—

যদ্‌গুণৈঃ—যস্য উদ্ধবস্য গুণৈঃ
প্রভুরপ্যহং—
ন অর্দ্দিতঃ—ন যাচিতঃ।

যদ্বা

যৎ—যস্মাৎ
উদ্ধবঃ
গুণৈঃ—সত্ত্বাদিভিঃ
ন অর্দ্দিতঃ—ন পীড়িতঃ—গুণাতীত ইত্যর্থঃ

তত্র হেতুঃ

প্রভুঃ—ভক্তিরসাস্বাদে প্রভবিষ্ণুঃ।

(৫) এই স্কন্দেরই আর এক স্থানে আছে, শ্রীভগবান্ নিজেই বলিতেছেন, উদ্ধব প্রাকৃত গুণের সীমার মধ্যে অবস্থিত নহেন, তিনি তাহাদিগের উর্দ্ধে—তাহাদের প্রভুস্বরূপ। এই উদ্ধব আমা অপেক্ষা কোন অংশে ন্যূন নহেন।

(অপরার্থ) উদ্ধবের এতাদৃশ প্রভাব যে প্রভু যে আমি, আমিও প্রার্থিত হই নাই।)

সাধনার স্তরে শ্রীমান্ উদ্ধব যত বড়ই হউন না কেন ভাগবতামৃত বলেন, এমন উদ্ধব হইতেও ব্রজদেবীগণ শ্রেষ্ঠ! যেহেতু উদ্ধব এত উচ্চ স্থানীয়, কিন্তু তিনি যখন নিজে এই ব্রজদেবীগণের প্রেমমাধুর্য্যের প্রার্থী, তখন এ বিষয়ে আর সন্দেহ কি আছে?

(২৮)

ব্রজদেব্যো বরীয়স্য
ঈদৃশাদুদ্ধবাদপি।
যদাসাং প্রেমমাধুর্য্যং
স এষোঽপ্যভিযাচতে॥

প্রমাণ—

(১) শ্রীভাগবতের দশমে আছে—

নন্দব্রজস্থিত এই গোপবধূদিগেরই ধরাতলে দেহধারণ সার্থক, যেহেতু মোক্ষাভিলাষী, এবং মুক্ত ও হরিসেবাপরায়ণ আমরা যে ভাব বাঞ্ছা করিয়া থাকি, অখিলাত্মা গোবিন্দে ইহাঁদিগের সেই ভাব অধিরূঢ় মহাভাবের আকারে উদ্ভূত হইয়াছে। যাঁহাদিগের অপার মাধুর্য্য-পূর্ণ অনন্ত কথায় অনুরাগ জন্মে নাই, তাহাদিগের ব্রহ্মজন্মেই বা লাভ কি?

(২) শ্রীবৃহদ্বামণ পুরাণে ভৃগুআদিমুনিদিগকে শ্রীব্রহ্মা বলিতেছেন—

২২। ন তথেতি আত্মযোনিঃ— ব্রহ্মা,
আত্মা— শ্রীবিগ্রহোঽহঙ্ক।

২৪। শ্রেষ্ঠ্যহেতুং ভক্ত্যতিশয়মাহ আবাল্যাদেবেতি।

২৫। য ইতি—

নন্দব্রজস্থিত গোপীদিগের চরণরেণু লাভের জন্য আমি পুরাকালে হাজার বৎসর তপশ্চরণ করিয়াছিলাম, তথাপি তাঁহাদিগের পাদরেণু লাভ আমার ভাগ্যে ঘটে নাই।

(৩) ভৃগু প্রভৃতি মুনিগণও বলিতেছেন, যদি ভবাদৃশ ব্যক্তিকেও হরিভক্তের পাদরেণু গ্রহণ করিতে হয়, তাহা হইলে নারদাদি হরিভক্ত এত লোক থাকিতে, তাঁহাদিগের চরণরেণু পরিত্যাগ করিয়া, আপনি গোপীদিগের চরণরেণু গ্রহণ করিতে কেন উৎসুক, আমরা ইহা ভাল করিয়া বুঝিতে পারিতেছি না। ইহার কারণ কি আমাদিগকে বুঝাইয়া বলুন!

(৪) শ্রীব্রহ্মা তদুত্তরে বলিতেছেন—হে পুত্র! ব্রজসুন্দরীদিগকে সামান্য স্ত্রী বলিয়া মনে করিও না। তাঁহারা মহালক্ষ্মী অপেক্ষাও শ্রেষ্ঠা। শিব, অনন্ত, লক্ষ্মী এবং আমি ব্রহ্মা আমরা কখনই তাঁহাদিগের সমান হইতে আশা করি না।

(৫) আদিপুরাণে শ্রীঅর্জ্জুনও এইরূপ প্রশ্ন করিলে শ্রীভগবান্ তাহার উত্তরে বলিয়াছিলেন—হে অর্জ্জুন! ব্রহ্মা, রুদ্র, মহালক্ষ্মী এবং আমার এই বিগ্রহ, এ সকল আমার তাদৃশ প্রীতির বস্তু নহে, যেমন গোপীজন আমার প্রিয়তম। তাঁহারাই আমাকে ঠিক জানেন।

(৬) ভূতলে আমার ভক্ত ও অনুরক্ত কত ব্যক্তিই না আছেন, কিন্তু গোপীজন আমার প্রাণ অপেক্ষাও প্রিয়তম।

(৭) হে পরন্তপ! (বলিতে কি) যোগীঋষি, মুনিগণ এবং রুদ্রাদি দেবতা সকল, কেহই আমাকে সে ভাবে অনুভব করিতে পারেন না, যেভাবে গোপীগণ আমাকে অনুভব করেন।

তথাহি শ্রীদশমে (ভাঃ ১০। ৪৭। ৫৮)—

---

• পঞ্চহায়নঃ—পঞ্চবার্ষিকঃ

সপর্য্যাং— পূজাম্

( ২৯ )

"এতাঃ পরং তনুভৃতো ভুবি গোপবধ্বো
গোবিন্দ এবমখিলাত্মনি রূঢ়ভাবাঃ।
বাঞ্ছন্তি যদ্ভবভিয়ো মুনয়ো বয়ঞ্চ
কিং ব্রহ্মজন্মভিরনন্তকথারসস্য ॥" ৭ ॥

শ্রীবৃহদ্বামনে চ ভৃগ্বাদীন্ প্রতি শ্রীব্রহ্মবাক্যং—

(৩০)

"ষষ্টিবর্ষসহস্রাণি ময়া তপ্তং তপঃ পুরা।
নন্দগোপব্রজস্ত্রীণাং পদরেণূপলব্ধয়ে।
তথাপি ন ময়া প্রাপ্তাস্তাসাং বৈ পদরেণবঃ ॥"

দর্শয়তি—ব্রজদেব্য ইতি।

২৬। নোদ্ধব ইতি—
ময়া—সার্দ্ধং তুলায়ামারোপিতো
লেশেনাপি—ন ন্যূন ইত্যর্থঃ।

২৭। অন্যত্তু ব্যাখ্যাতং শাস্ত্রকৃদ্ভিরেব।

২৮। অথোদ্ধবাদ্ গোপীনাং শ্রৈষ্ঠ্যং

২৯। অত্রার্থে প্রমাণমাহ—এতা—ইতি।
এতাঃ—শ্রীনন্দব্রজস্থিতাঃ পরং—কেবলং
তনুভৃতঃ—উত্তমতনু বিশিষ্ঠাঃ
যাঃ
নিখিলাত্মনি—সর্ব্বাংশিনি গোবিন্দে—গোপাললীলে
কৃষ্ণে—
রূঢ়ভাবাঃ—উদ্ভূতমহাভাবাঃ—বর্ত্তন্তে—।
যৎ—যং ভাবং ভবভিয়ঃ—মুমুক্ষবঃ-শৌনকাদয়ঃ—
মুনয়ঃ—মুক্তা—নারদাদয়ঃ বাঞ্ছন্তি—

ভৃগ্বাদিবাক্যং—

( ৩১ )

"বৈষ্ণবানাং পাদরজো গৃহ্যতে ত্বদ্বিধৈরপি।
সন্তি তে বহবো লোকে বৈষ্ণবা নারদাদয়ঃ॥
তেষাং বিহায় গোপীনাং পাদরেণুস্ত্বয়াপি যৎ।
গৃহ্যতে সংশয়ো মেঽত্র কো হেতুস্তদ্বদ প্রভো!॥"

শ্রীব্রহ্মবাক্যং—

( ৩২ )

"ন স্ত্রিয়ো ব্রজসুন্দর্য্যঃ পুত্র! শ্রেষ্ঠাঃ শ্রিয়োঽপি তাঃ
নাহং শিবশ্চ শেষশ্চ শ্রীশ্চ তাভিঃ সমাঃ ক্বচিৎ॥"

আদিপুরাণে চ শ্রীমদর্জ্জুনবাক্যং-

শ্রীভগবদ্বাক্যং-

(৩৩)

"ত্রৈলোক্যে ভগবদ্ভক্তাঃ কে ত্বাং জানন্তি মর্ম্মণি।
কেষু বা ত্বং সদা তুষ্টঃ কেষু প্রেম তবাতুলম্॥"

---

বয়ঞ্চ—উদ্ধবাদয়ো নিত্যতৎ সংসর্গিণঃ
বাঞ্ছামঃ ভগবত স্তদ্ধশ্চতাং প্রতীত্য তৎ পরিমাণং
( তৎপরমাণুং—ইতি পাঠান্তরম্ )
বাঞ্ছামঃ নতু প্রাপ্নুম ইত্যর্থঃ।
ঈদৃশোচ্চভাবালাভে চতুর্ম্মুখ জন্মভিরপ্যলমিত্যাহঃ-
অনন্তস্য—অপার মাধুরিকস্য তস্য কথাস্বা অরসং রাগস্বভাবঃ
যস্য তস্য—তর্জ্জন্মভিঃ কিং? ন কিমপীত্যর্থঃ।
৩০। উক্তপোষেণ তন্মহিমাতিশয়মুদাহরতি ষষ্ঠীতি।
৩২। শ্রিয়োঽপি সকাশাৎ তাঃ শ্রেষ্ঠাঃ অধিকাঃ
৩৩। ত্রৈলোক্যে ইতি যতো বশীভূতঃ॥

(৩৫)

"ন তথা মে প্রিয়তমো ব্রহ্মা রুদ্রশ্চ পার্থিব।
ন চ লক্ষ্মীর্ন চাত্মা চ যথা গোপীজনো মম॥

( ৩৬ )

ভক্তা মমানুরক্তাশ্চ কতি সন্তি ন ভূতলে।
কিন্তু গোপীজনঃ প্রণাধিকপ্রিয়তমো মম॥

( ৩৭ )

ন মাং জানন্তি মুনয়ো যোগিনশ্চ পরন্তপ।
ন চ রুদ্রাদয়ো দেবা যথা গোপ্যো বিদন্তি মাম্॥

(৩৮)

ন তপোভির্ন বেদৈশ্চ নাচারৈর্ন চ বিদ্যয়া।
বশোঽস্মি কেবলং প্রেম্ণা প্রমাণং তত্র গোপিকাঃ॥

(৩৯)

মন্মাহাত্ম্যং মৎসপর্য্যাং মচ্ছ্রদ্ধাং মন্মনোগতম্।
জানন্তি গোপিকাঃ পার্থ! নান্যে জানন্তি মর্ম্মণি॥

(৪০)

নিজাঙ্গমপি যা গোপ্যো মমেতি সমুপাসতে।
তাভ্যঃ পরং ন মে পার্থ! নিগূঢ়প্রেমভাজনম্॥" ইতি

(৪১)

ন চিত্রং প্রেমমাধুর্য্যমাসাং বাঞ্ছেদ্‌যদুদ্ধবঃ।
পাদরেণুক্ষিতং যেন তৃণজন্মাপি যাচ্যতে॥

৩৭। ন মামিতি ন জানন্তি তথা ন বিদন্তীত্যর্থঃ।

( সারদারঞ্জন )

৮। তপঃ ( বানপ্রস্থ ধর্ম্ম ), বেদ ( ব্রহ্মচর্য্য ), আচার ( গৃহীর ধর্ম্ম ), এবং বিদ্যা ( জ্ঞানযোগ ), এই চারি প্রকার আশ্রমধর্ম্মানুশীলনে আমি বশীভূত হই না ; একমাত্র প্রেমেই আমি বশীভূত। দৃষ্টান্ত—গোপাঙ্গনাগণ।

৯। একমাত্র গোপিকারাই আমার মাহাত্ম্য, আমার পূজা, আমার প্রীতিজনক শ্রদ্ধাভক্তিবিধি, এবং আমার প্রকৃত মনোগত ভাব পরিজ্ঞাত আছেন ; অপর কেহই তাহার মর্ম্ম অবধারণ করিতে পারেন না।

১০। যে গোপীসকল নিজের অঙ্গকে আমারই জানিয়া তাহার উপাসনা করিয়া থাকেন, হে পার্থ! তাঁহারা ছাড়া আমার নিগূঢ় প্রেমের পাত্র আর কেহই নাই। ইতি

১১। উদ্ধব যে, এই গোপীগণের প্রেমমাধুর্য্য প্রার্থনা করিবেন, তাহাতে আর আশ্চর্য্য কি আছে ?

আর কিছু না হয়, তাঁহাদিগের পদরেণুসিক্ত তৃণজন্মও তাঁহার পক্ষে যথেষ্ট, ইহা মনে করিয়া, তিনি বৃন্দাবনে তরুজন্ম যাচ্ঞা করিতেছেন।

দৃষ্টান্ত—শ্রীদশমে আছে—

১২। অহো! আমি যেন সেই ব্রজসুন্দরীগণের পদরেণুসংস্পর্শে পূত ও ধন্য এবং তৎসংস্পর্শস্পৃহাযুক্ত বৃন্দাবনের তরু, গুল্ম, লতা ও ওষধির মধ্যে কোন কিছু হইতে পারি—যে ব্রজসুন্দরীগণ দুস্ত্যজ স্বজন এবং আর্য্যপথ পরিত্যাগ করিয়া শ্রুতিগণের অন্বেষণীয় মুকুন্দ-পদবী ভজনা করিয়াছেন। ইতি

তথাহি শ্রীদশমে ( ভাঃ ১০, ৪৭, ৬১ )।

৪১। তত্রাব বাঞ্ছায়াং কৈমুত্যমাহ ন চিত্রমিতি।

যেন উদ্ধবেন,

(৪২)

আসামহোচরণরেণুজুষামহং স্যাং
বৃন্দাবনে কিমপি গুল্মলতৌষধীনাম্।
যা দুস্ত্যজ স্বজনমার্য্যপথঞ্চ হিত্বা
ভেজুর্মুকুন্দপদবীং শ্রুতিভির্বিমৃগ্যাম্॥

(এই সকল কারণে বলিতেছি), শাস্ত্রসারজ্ঞ উপাসকমাত্রেরই বশ্যকর্ত্তব্য, প্রথমে শ্রীকৃষ্ণের পরিচর্য্যা করিয়া সেই প্রসাদপুষ্পে তৎপরেই) ব্রজসুন্দরীগণের আরাধনা করা। তথাহি—

(৪৩)

ইতি কৃষ্ণং নিষেব্যাগ্রে
কৃষ্ণস্যোপাসকজনৈঃ।
সেব্যা প্রসাদপুষ্পাদ্যৈ
রবশ্যং ব্রজসুভ্রুবঃ॥

বজ্রদেবীগণ ভক্তিশৈলের শিখরদেশে অধিষ্ঠিত হইলেও এই স্তরের স্তরও উচ্চাবচ বিভাগ পরিদৃষ্ট হয়। ভাগবতামৃত বলেন,

---

৪২। আসামিতি বৃন্দাবনে আসাং ব্রজসুন্দরীণাং চরণ রেণূন্ জুষন্তে সেবন্তে যা গুল্ম লতৌষধ্য স্তাসাং মধ্যে কিমপ্যহং তৃণরূপং স্যাম্ ইতি তৎপাদরজোঽভিষিক্ত গুল্মজন্মস্পৃহাভিধানাৎ তদ্ভাবস্পৃহা তু দূরতঃ স্থিতা।

৪৩। কর্ত্তব্যমাহ ইতি কৃষ্ণমিতি শাস্ত্রসারার্থজ্ঞানাম্ উপাসকানং ব্রজরমোপাসনা আবশ্যকীতিভাবঃ।

(সারদারঙ্গদা)

( ৪৪ )

তত্রাপি সর্ব্বগোপীনাং
রাধিকাতিবরীয়সী।
সর্ব্বাধিক্যেন কথিতা
যৎ পুরাণাগমাদিষু॥

অর্থাৎ গোপীগণ সর্ব্বাপেক্ষা বরীয়সী হইলেও আবার এই বরীয়সী-দিগের মধ্যে অতি বরীয়সী শ্রীরাধিকা। যেহেতু পুরাণ ও আগমাদি সর্ব্বশাস্ত্রেই একবাক্যে শ্রীরাধিকা সর্ব্বাধিকা বলিয়া কীর্ত্তিতা হইয়াছেন।

পুরাণ বলিতে পদ্মপুরাণ ও আদিপুরাণাদিগ্রন্থ বুঝায় এবং আগম বলিতে বৃহদ্‌গৌতমীয় তন্ত্রাদি বুঝায়। আদি শব্দে পুরুষবোধিনী।

পুরাণের মধ্যে

(১) পদ্মপুরাণে আছে—

(৪৫)

যথা রাধাপ্রিয়া বিষ্ণো-
স্তস্যাঃ কুণ্ডং প্রিয়ং তথা।
সর্ব্বগোপীষু সৈবৈকা
বিষ্ণোরত্যন্তবল্লভা॥

(২) আদিপুরাণ বলেন——

৪৪। আগমঃ—বৃহদ্‌গৌতমীয়াদিঃ। আদিশব্দেন পুরুষবোধিনী।

৪৫। শ্রীরাধায়াঃ সর্ব্বাভ্যঃ শ্রৈষ্ঠ্যে
পাদ্মাদিকে প্রমাণয়তি যথা রাধেত্যাদিনা।

(৪৬)

ত্রৈলোক্যে পৃথিবী ধন্যা
যত্র বৃন্দাবনং পুরী।
তত্রাপি গোপিকাঃ পার্থ।
তত্র রাধাভিধা মম॥

৪৫। অর্থাৎ শ্রীভগবানের যেমন রাধাপ্রিয়া, তেমনি রাধাকুণ্ড প্রিয়! সমস্ত গোপিকার মধ্যে শ্রীরাধিকা ভগবানের অত্যন্ত বল্লভা।

৪৬। ত্রিভুবনের মধ্যে পৃথিবী ধন্যা, যেহেতু এখানে বৃন্দাবন অবস্থিত, বৃন্দাবনে আবার গোপিকারা ধন্যা, গোপিকাদিগের মধ্যে আবার (শ্রীভগবান্ নিজেই শ্রীমুখে বলিতেছেন), আমার রাধিকা ধন্যা।

আগমাদির মধ্যে

(১) বৃহদ্গৌতমীয়ে আছে—

(৪৭)

দেবীকৃষ্ণময়ী প্রোক্তা
রাধিকা পরদেবতা।
সর্ব্বলক্ষ্মীময়ী সর্ব্ব
কান্তিঃ সম্মোহিনী পরা॥

ইত্যেবমাদিঃ

অর্থাৎ রাধিকা যিনি, তিনি দেবতাদিগের মধ্যে সর্ব্বাধিকা; এবং কৃষ্ণের সহিত অভিন্ন। সমস্ত স্ত্রী এবং যাবতীয় সৌন্দর্য্যের তিনি পরমাশ্রয় এবং সাক্ষাৎ সম্মোহিনীরূপা।

(২) পুরুষবোধিনীতে আছে——

( ৪৮ )

ক) গোকুলাখ্যে মথুরা মণ্ডলে
বৃন্দাবন মধ্যে
সহস্রদলপদ্মে ষোড়শদল মধ্যে
অষ্টদল কেশরে
গোবিন্দোঽপি শ্যামঃ পীতাম্বরো
দ্বিভুজো
ময়ুরপুচ্ছ শিরো
বেণুর্বেত্র হস্তো
নির্গুণঃ—সগুণো
নিরাকারঃ—সাকারো
নিরীহঃ—নিশ্চেষ্টো
বিরাজত ইতি।

(খ) দ্বেপার্শ্বে—চন্দ্রাবলী রাধিকা চ—
(গ) যস্যা—অংশে
লক্ষ্মীদুর্গাদিকা
শক্তিঃ।

অর্থাৎ (ক) গোকুলাখ্য মথুরামণ্ডলে
বৃন্দাবনমধ্যে সহস্রদলপদ্মে
ষোড়শদল মধ্যে অষ্টদলকেশরে
শ্যামসুন্দর—পীতাম্বরদ্বিভুজ
ময়ূরপুচ্ছসুশোভিত শিরঃ
বেণুবেত্র হস্ত
শ্রীগোবিন্দ বিরাজমান—

(খ) তাঁহার এক পার্শ্বে চন্দ্রাবলী অপর পার্শ্বে শ্রীরাধিকা—

(গ) যাঁহার অংশ লক্ষ্মী দুর্গাদিকা শক্তি।

এই সকল প্রমাণের উপর নির্ভর করিয়া এখন বলিতে আর দ্বিধা কি, যে ভক্তমণ্ডলীর মধ্যে সর্ব্বশ্রেষ্ঠাসন চন্দ্রাবলী এবং শ্রীরাধিকার, এবং এই দুই জনের মধ্যে আবার শ্রীরাধিকা ভগবানের অত্যন্তবল্লভা বলিয়া (তা ছাড়া লক্ষ্মী দুর্গাদিকা শক্তি তাঁহারই অংশ বলিয়া পরিগণিত হওয়ায়) তাঁহার সমতুল্য আর কে আছে?

শ্রীরাধিকাই সর্ব্বভক্তশিরোমণি।

## তথাচ সর্ব্বভক্তশিরোমণিত্বং শ্রী রাধায়াঃ সিদ্ধম্

—(সারদারঙ্গদা)

ইতি শ্রীলঘুভাগবতামৃতে শ্রীভক্তামৃতং নাম উত্তরখণ্ডং সমাপ্তম্।

৩

পঞ্চতত্ত্বাত্মকং কৃষ্ণং ভক্তরূপস্বরূপকম্।
ভক্তাবতারং ভক্তাখ্যং নমামিভক্তশক্তিকম্ ॥

—*

## ভগবৎ-পরিষদ্

বা

# পঞ্চতত্ত্বের আরাধনা

পঞ্চতত্ত্বে মেলি পঞ্চতত্ত্ব বিলাইয়া।
পঞ্চতত্ত্বে নাচে পঞ্চতত্ত্ব আস্বাদিয়া ॥
পঞ্চতত্ত্বের অর্থ শুনহ চমৎকার।
পরাৎপর বস্তু যাহা লোকবেদ সার ॥
(শ্রীভক্তমালগ্রন্থ)

শ্রীমদ্রূপ গোস্বামিপ্রোক্ত শ্রীলঘুভাগবতামৃতের শ্রীভক্তামৃত নামক পূর্ব্বোদ্ধৃত অধ্যায়টি মনোযোগের সহিত পাঠ করিলে, সকলেরই প্রতীতি জন্মিবে, যে মার্কণ্ডেয়াদি ভগবদ্ভক্ত ব্যক্তিগণের মধ্যে প্রহ্লাদ শ্রেষ্ঠ; প্রহ্লাদ হইতে পাণ্ডবেরা, পাণ্ডব হইতে যাদব, যাদব হইতে উদ্ধব, উদ্ধব হইতে ব্রজদেবীগণ বরীয়সী, এবং এই বরীয়সীদিগের মধ্যে আবার সর্ব্বশ্রেষ্ঠাসন শ্রীরাধিকার। এমন শ্রেষ্ঠ যে—

# একই রত্নসিংহাসনে

শ্রীভগবান্ এবং তাঁহার সর্ব্বপ্রধান ভক্ত একত্র পাশাপাশি সমাসীন! পতির পাশে পত্নী যেমন, রাজার পাশে রাণী যেমন, একাসনে হরগৌরীর মত—

# রসরাজ ও মহাভাব

হেম বিজড়িত মরকতমণির অনুপম স্নিগ্ধ, পবিত্র রূপমাধুরী বুকে করিয়া বৈষ্ণবের চির আরাধ্য—

## যুগলরূপে
## নিত্য বিরাজমান।

ভারতের পল্লীতে পল্লীতে আজ যে যুগলরূপ ফলেফুলে, তুলসীদলে, গঙ্গাজলে, ধূপে, দীপে নৈবেদ্যে, শংখঘণ্টায়, প্রাতঃসন্ধ্যায় প্রতিদিন সম্পূজিত হইতেছেন,—

### ইহার নাম পৌত্তলিকতা নহে ;—

দারু, পাষাণ, মৃত্তিকা ও চিত্রপটের অন্তরালে, দর্শন ও বিজ্ঞানের প্রচ্ছন্ন তুলিকায় অঙ্কিত এই সুবিমল চিত্র—

## ইহার নাম ভক্তের সহিত শ্রীভগবানের আরাধনা।

শ্রীগৌরাঙ্গের দ্বারা অনুপ্রাণিত হইয়া তাঁহারই আদেশে এই অনাস্বাদিত পূর্ব্ব অপূর্ব্বতত্ত্ব, এই অভিনব পূজাপদ্ধতি, সপার্ষদ শ্রীভগবানের এই আরাধনা, অতি বিশদরূপে শ্রীমদ্রূপগোস্বামী তাঁহার অমৃতোপম ভাগবতামৃত গ্রন্থে লিপিবদ্ধ করিয়া এ জগতে বৈষ্ণব শাস্ত্রের বিজয়মহিমা পরিঘোষণা করিয়া চিরধন্য হইয়াছেন।

নির্গুণ—নিরাকার—নিরীহ পূর্ণ পুরুষ যখন সগুণ—সাকার—সচেষ্ট হয়েন, তখনই

## একমেবাদ্বিতীয়ম্

দ্বৈতরূপে পরিণত হন। তখনই অভেদে ভেদ জন্মে। শক্তিমানের সহিত শক্তি স্বাতন্ত্র্য অবলম্বন করিয়া, মনে হয়, যেন অভিন্ন হইলেও ভিন্নরূপ ধারণ করিয়া দাঁড়াইয়াছেন। চন্দ্র হইতে চন্দ্রের জ্যোতিকে পৃথক্ করা কার্য্যতঃ সম্ভবপর না হইলেও, যেমন কল্পনায় কথঞ্চিৎ আনিতে পারা যায়, সেইরূপ এই অভেদেও ভেদজ্ঞান, কোন এক অচিন্ত্যশক্তির সাহচর্য্যে মনে হয়, যেন প্রকৃত ঘটনা। বৈষ্ণব দার্শনিকগণ তাই ইহার নাম দিয়াছেন—

অচিন্ত্যভেদাভেদবাদ।

সাধারণের বুদ্ধি ইহাকে লীলা মনে করিয়া তাহার ঊর্দ্ধে আর অগ্রসর হইতে চাহে না। বেদের শরণাগত হইয়া কেহ কেহ বা বলেন, পরমমহিমময় যিনি তাঁহার প্রতিষ্ঠা এই খানে—এই

স্বে মহিম্নীতি।”

ফলতঃ মহামহিমময়ের বিচিত্র বিমলমহিমা—শক্তিমানের অত্যাদ্ভুত শক্তিত্রয় বা শক্তিরাজি চন্দ্রবিনিঃসৃত স্নিগ্ধচন্দ্রকান্তির মত যখন এ ছন্নভাবে সাকার স্বতন্ত্রাকারে প্রতীয়মান হয়, তখন তাঁহার প্রথম অভিব্যক্তিতে পরিদৃষ্ট হয়, একদিকে মায়া পরিরঞ্জিত কৃৎস্ন জগৎ—আর একদিকে হ্লাদিনী, সন্ধিনী, সম্বিদ্ সমাখ্যাতা শক্তিত্রয় সমাযুক্ত বহুপরিকরনিকরকরান্বিত ভগবৎপরিষদ্ যাহার মধ্যকেন্দ্রে স্বয়ং শ্রীভগবান বিরাজমান। কল্পনার বিমল তুলিকায় এই ভগবৎ-পরিষদ্ সহস্রদলপদ্মের আকারে অঙ্কিত। ইহার মধ্যকেন্দ্রে স্বয়ং শ্রীভগবান্ অধিষ্ঠিত, দ্বে পার্শ্বে চন্দ্রাবলী রাধিকা চ,

এবং

সহস্রদলের প্রতিদল অধিকার করিয়া নিত্যপার্ষদ ভক্তবৃন্দ যোগপীঠের অপূর্ব্ব সৌষ্ঠব সম্পাদন করিতেছেন। এই পুণ্য পবিত্র

ভগবৎ-পরিষদ্‌কে লক্ষ্য করিয়া শ্রীভক্তামৃতে শ্রীমদ্‌রূপ গোস্বামী তাই—প্রথমেই বলিতেছেন, শ্রীভগবানের আরাধনা যেমন আবশ্যক, সেইরূপ আবশ্যক, তদ্ভক্তের আরাধনা, নতুবা "দুস্তর দোষ" "পরম আগ" "অনিবার্য্য অপরাধ" ঘটে।

আরাধনং মুকুন্দস্য ভবেদাবশ্যকং যথা ॥
তথা তদীয় ভক্তানাং নো চেদ্‌দোষোঽস্তি দুস্তরঃ ॥

ভগবানের উপাসনা করিয়া ভক্তের উপাসনা না করিলে কেবল যে অপরাধ হয়, এমন নহে, এইরূপ উপাসক ব্যক্তি দাম্ভিক বা বিষ্ণু-বঞ্চক বলিয়া পরিগণিত হইবার যোগ্য ;

"ন স ভাগবতোজ্ঞেয়ঃ
কেবলং দাম্ভিকঃ স্মৃতঃ।"

ভগবানের সহিত ভক্তের আরাধনাই বৈষ্ণবশাস্ত্রের অভিপ্রায় এবং আদেশ। ভক্তের সহিত শ্রীভগবান্‌ এক কথায় ভগবৎ-পরিষদ্‌ (ভগবৎ-পরিষদ্‌ এই অর্থে এই প্রবন্ধের সর্ব্বত্রই প্রযুক্ত হইয়াছে।)

ভগবানের পাশে ভক্ত, ভক্তের পাশে ভগবান্‌, অভিব্যক্তির হিসাবে পরম অর্হণীয় হইলেও পূর্ণা ভিব্যক্তির ইতিহাসে পূর্ব্ব পশ্চিম, উত্তর দক্ষিণ, অগ্র পশ্চাৎ ইত্যাদি দিগ্‌বিভেদ নাই। পূর্ণা ভিব্যক্তি মধ্যকেন্দ্র আশ্রয় করিয়া কোষের পর কোষে ছড়াইয়া পড়িয়া প্রস্ফুটিত সহস্র দলপদ্মের মত ব্যূহাকার ধারণ করে। পার্শ্ব হইতে পরিবস্তুণ তাই পূর্ণাভিব্যক্তির সমাদৃত পরিভাষা।

শ্রীভগবানের পাশে ভক্ত এবং দূরে—সুদূরে বিলজ্জমানা-ম-যদিও মহর্ষি বেদব্যাসের সমাধিলব্ধ মহাপ্রকাশ ; যোগীশ্বর মহাদেবেরও সমাধিতে যোগপীঠের যে বর্ণনা আছে, যদিও তাহাতেও দিগ্‌বিভাগে ভক্তের দ্বারা ভগবানের পরিবেষ্টন পরিদৃষ্ট হয়,

কিন্তু

রাধাপরিরম্ভিতশ্যামসুন্দর, কাঞ্চন পঞ্চালিকার আড়ালে শ্যামস্নিগ্ধ-ঘনদ্যুতি, ভক্তপরিরম্ভিত শ্রীভগবান্—

অন্তঃকৃষ্ণ বহির্গৌর

এবং তৎসঙ্গে

তদ্দ্বয়ঞ্চৈক্যমাপ্তম্

শ্রীরামানন্দরায়ের সাক্ষাৎকৃত প্রত্যক্ষদর্শন। এখানে শ্রীভগবানের পার্শ্বে ভক্ত অবস্থিত নহেন—তদ্দ্বয়ং চৈক্যমাপ্তম্ অর্থাৎ

রাধাকৃষ্ণ একাধারে।

নিত্যযুক্ত এ অভূতপূর্ব্ব সংমিশ্রণের

এ ভগবদ্ভক্তরূপের

তুলনা কোথায়? বলিতে কি এ একতা অদ্বৈতভাববিমিশ্রা নহে; ইহার নাম একাধারে অদ্বৈত, দ্বৈত, দ্বৈতাদ্বৈত বা বিশিষ্টাদ্বৈত।

অচিন্ত্যভেদাভেদ

ইহার অপর সমুন্নত অভিধান।

একাধারে একবার ভগবান্, একবার ভক্ত; একবার "কৈ কৈ," একবার "মুই সেই" "মুই সেই" এই "ক্বাক্বাবাণী" এই "মুদ্রা সুষ্টু সুদুর্গমা"

ভক্ত ও ভগবানের এই অভূতপূর্ব্ব

বিমিশ্রণ—

এই যুগল ও মিলিত, এক কথায় এই নব সোহংসংবাদ

বা

শ্রীভগবানের এই শ্রীভগবদ্ভক্তভাব, আমি সাহস করিয়া বলিতে পারি,

ইহাই— ইহাই— ইহাই—

এই মরজগতের শান্তিময় অমৃতময় শুভ সুসমাচার!

পরবর্ত্তী শ্রীগৌড়ীয় গৌরাঙ্গসম্প্রদায় বিশেষতঃ শ্রীচৈতন্যভাগবতের ব্যাস শ্রীমদ্বৃন্দাবন দাস, এই (New Testament) জগতে প্রচার

করিয়া চিরধন্য হইয়াছেন। ব্রহ্মের স্থানে বিষ্ণু, বিষ্ণুর স্থানে রাধাকৃষ্ণ, রাধাকৃষ্ণের স্থানে অন্তঃকৃষ্ণ বহির্গৌর

এবং

পরিশেষে সেই স্থানে পঞ্চাত্মক শ্রীভগবানকে সংস্থাপন করিয়া— যে নববিধান, যে অভিনব পূজাপদ্ধতি, উপাসকের চির অতৃপ্ত আকাঙ্ক্ষা পরিতৃপ্ত করিবার জন্য, জগতের সমক্ষে উদ্ঘাটিত করিয়া গিয়াছেন,—সে পূজাপদ্ধতিতে

ভক্তরূপ পরমেশের সঙ্গে
ভক্ত স্বরূপ
ভক্তাবতার
ভক্তাখ্য
ভক্তশক্তিক

নিত্যপার্ষদবৃন্দের আরাধনা একত্র সংমিশ্রিত; যাহাতে

রাধাভাবদ্যুতি সুবলিতঃ—
সন্ন্যাসকৃৎ শমঃ শান্তঃ
নিষ্ঠাশান্তিপরায়ণঃ

এক সুবর্ণ-বিদ্যুৎ কান্তি মহাপুরুষের সঙ্গে নিতাই, অদ্বৈত, শ্রীবাস, গদাধর প্রভৃতি ভক্তস্বরূপ, ভক্তাবতার, ভক্তাখ্য, ভক্তশক্তিক ব্যক্তিগণের পূজা বিধিবদ্ধ,—ভগবৎ পরিষদের এই পূজাই প্রকৃত পূজা।

পিতাহং অস্যজগতো
মাতাধাতা পিতামহঃ—

মাতৃভাবে ভরা মহামায়ার এই মহামহিমপ্রতিমা! এ জগতে এমন কে পাষাণ হৃদয় আছেন, যিনি ইহার সমক্ষে অবনত মস্তক না হইয়া থাকিতে পারেন?

ঈশ্বরের পূজায় নাস্তিক আস্তিক দুইই আছে; কিন্তু ভক্তের পূজায় এমন কেহই নাই, যিনি নাসিকা কুঞ্চিত করিয়া বলিতে পারেন, আমি

ভক্ত পূজার বিরোধী। তাই বলিতেছি, ভগবানের স্থানে ভগবৎপরিষদের অধিস্থাপন, এবং সেই সঙ্গে সেই পরিষদকে পঞ্চাত্মক বলিয়া পরিঘোষণ এবং রাধাকৃষ্ণের যুগলও মিলিত মূর্ত্তি—নিমাই এর পার্শ্বে নিতাইকে নিত্যযুক্ত করিয়া একই ফলফুলে, গঙ্গাজলে, ভগবান্ ও ভক্তের একের পর অন্যের আরাধনা, ভ্রান্তদৃষ্টি ছিদ্রান্বেষীর নিকট শতদোষাম্রাত হইলেও আমি সাহস করিয়া বলিতে পারি, ইহাই

"পরাৎপর বস্তু যাহা লোকবেদ সার।"

ব্রহ্মজ্ঞান কালে পুষ্ট হইতে পুষ্টতর আকার ধারণ করিলেও, শ্রীভগবানের প্রকৃত পূজা এ যাবৎ এ জগতে যথাযথভাবে মানবহৃদয়ে প্রতিফলিত হয় নাই। তাই তিনি স্বয়ং করুণা করিয়া ভক্তভাব অঙ্গীকার করতঃ আপনার পূজা আপনি করিয়া নামযজ্ঞে যজ্ঞের পূর্ণাহুতি প্রদান করিয়া গিয়াছেন। ভগবৎ-পরিষদে ভক্তের সহিত ভগবানের পূজা তাঁহার নিজের প্রদর্শিত ও প্রস্তাবিত পূজার নূতন পদ্ধতি। বেদসম্মত ইন্দ্রাদি বিশ্বদেবগণের পূজা একদিকে, আর একদিকে সেই সাত্বত আরাধনা যাহাতে ঊর্দ্ধে পরব্যোমে ত্রিপাদরূপে অবস্থিত চিরন্তন পুরুষ তাঁহার নিত্যপার্ষদ ভক্তবৃন্দ পরিবৃত হইয়া বিরাজমান।

যুগে যুগে ভক্তের আহ্বানে ভগবানের যে অবতার গ্রহণের কথা আছে,—যাহাতে আছে

পরিত্রাণায় সাধূনাং বিনাশায় চ দুষ্কৃতাং
ধর্ম্মসংস্থাপনার্থায়
সম্ভবামি যুগে যুগে

তাহার অর্থ ইহা নহে, যে ভগবান্ একা অবতাররূপ গ্রহণ করিয়া থাকেন। তাহার প্রকৃত অর্থ—তিনি অবতার রূপ গ্রহণ করিবার সময় যুগবিশেষে সাঙ্গোপাঙ্গাস্ত্রপার্ষদ হইয়া অবতীর্ণ হইয়া থাকেন।

দ্বাপরান্তে, ভগবান্ সুদর্শন চক্রাদি সহ শ্রীনন্দনন্দনরূপে কৃষ্ণকান্তি ধারণ করিয়া বিচ্ছিন্ন ভারতকে এক মহাভারতে পরিণত করিলেও বা

করিতে চেষ্টা করিলেও, কলিযুগে শ্রীঅদ্বৈতের হুঙ্কারে তাঁহাকে আবার আপনার কৃষ্ণরূপ উজ্জল স্বর্ণবিদ্যুৎকান্তিতে প্রচ্ছাদিত করিয়া শ্রী শচী-নন্দনরূপে অবতার রূপ পরিগ্রহণ করিতে হইয়াছিল, সেই একই সাঙ্গোপাঙ্গপার্ষদ পরিবৃত—কেবল সুদর্শন চক্রাদি অস্ত্রের পরিবর্ত্তে হরিনাম অস্ত্রধারণ করত, একা ভারত নহে, সমগ্র মর্ত্তাভূমিকে এক মহাস্বর্গে পরিণত করিবার জন্য শ্রীগৌড়শৈলে বেশীদিনের কথা নহে, ৪২৫ বৎসর গত হইল, সমুদিত হইয়াছিলেন।

শোণিতপ্রবাহের পরিবর্ত্তে সমগ্র জগতে প্রেমভক্তির মহাপ্রচার এই শেষ অবতারের একই মহা মুখ্য উদ্দেশ্য।

"মেরচ্ছ কলসীর কাণা
তা বলে কি প্রেম দিব না ?"

যে অবতারের বিজয় নিশান,

"ডাঙ্গা ডহর রাখ্‌বে না"

যে হরি সেনার উচ্চ তূর্যাধ্বনি

হিন্দু ম্লেচ্ছ, দ্বিজ শূদ্র, পাপী তাপী,

যে স্কন্দাবারে প্রেমডোরে একত্র বন্দী—

সেই বিজয় সৈন্যের বিজয় তালিকায়, সেই জগৎপূজ্য Salvation armyতে কে বলিবে, নিত্যানন্দের মত ভক্তের স্থান নাই ?

ভগবান ও ভক্তের সম্মিলনস্বরূপ এই পুণ্য ভগবৎ-পরিষদ্, তাই বলিতে বাধ্য হইয়াছি, এ জগতে ইহার তুলনা আছে কি ?

বৈষ্ণব শাস্ত্রের কোনখানে ঠিক ভগবৎ-পরিষদ্ বলিয়া কোন শব্দ না থাকিলেও তাহার পরিগঠন-পরিচয় ইহাতে যে ভাবে উদ্বুদ্ধ হইয়াছে, তাহার প্রতি লক্ষ্য করিলে আমরা জানিতে পারি, যে যে সকল পার্ষদ ভক্তবৃন্দের স্থান ইহাতে নির্দ্দিষ্ট হইয়াছে. তাঁহারা সকলেই নিত্যসিদ্ধ কৃষ্ণভক্ত! নিত্যসিদ্ধ কৃষ্ণভক্তের পরিচয় বিশেষ ভাবে জানিতে হইলে শ্রীমদ্রূপগোস্বামীপ্রোক্ত ভক্তিরসামৃতসিন্ধুর

স্থানবিশেষ আমাদের পাঠ করা আবশ্যক—পরবর্ত্তী পরিচ্ছেদে আমরা পাঠকের অবগতির জন্য, একত্র সংগ্রহ করিয়া, তত্তৎবিষয়, তাই সম্বন্ধে যথাসম্ভব ব্যাখ্যার সহিত, উদ্ধৃত করিতেছি।

০



# ভক্তিরসামৃতসিন্ধুঃ।

## দক্ষিণ-বিভাগঃ।

### প্রথম লহরী।

কৃষ্ণভক্তা

(১)

তদ্ভাবভাবিতস্বান্তাঃ
কৃষ্ণভক্তা ইতীরিতাঃ ॥ ১৪২ ॥

১। অর্থাৎ কৃষ্ণভাবে ভাবিত চিত্ত ব্যক্তিকে কৃষ্ণভক্ত কহে।১৪২॥
( টীকা এই পুস্তকের দ্বিতীয় দর্শনে দ্রষ্টব্য। )

( ২ )

যে সত্যবাক্য ইত্যাদ্যা
হ্রীমানিত্যন্তিমা গুণাঃ
প্রোক্তাঃ কৃষ্ণেঽস্য ভক্তেষু
তে বিজ্ঞেয়া মনীষিভিঃ ॥ ১৪৩ ॥

২। অর্থাৎ সত্যবাক্য আদি করিয়া হ্রীমান্ পর্য্যন্ত শ্রীকৃষ্ণের

যে সকল গুণের উল্লেখ আছে, শাস্ত্রকারগণ কৃষ্ণভক্তও সেই সকল গুণসম্পন্ন বলিয়া বর্ণনা করেন ॥১৪৩॥

(৩)

তে সাধকাশ্চ সিদ্ধাশ্চ
দ্বিবিধাঃ পরিকীর্ত্তিতাঃ ॥
তত্র সাধকাঃ ॥

৩। অর্থাৎ কৃষ্ণভক্ত দ্বিবিধ শ্রেণীতে বিভক্ত—যথা,
(১) সাধক, (২) সিদ্ধ।

(৪)

উৎপন্নরতয়ঃ সম্যক্
নৈর্বিঘ্ন্যমনুপাগতাঃ।
কৃষ্ণসাক্ষাৎকৃতৌ যোগ্যাঃ
সাধকাঃ পরিকীর্ত্তিতাঃ ॥
যথৈকাদশে।

সাধকের লক্ষণ—

৪। যাঁহাদের ভগবানের বিষয়ে রতি জন্মিয়াছে, কিন্তু সম্যক্‌রূপে বিঘ্নের নিবৃত্তি ঘটে নাই (না হইলেও) যাহারা কৃষ্ণসাক্ষাৎকারের যোগ্য, তাঁহারাই সাধক বলিয়া পরিকীর্ত্তিত।

(৫)

ঈশ্বরে তদধীনেষু
লিশেষু দ্বিষৎসু চ।
প্রেমমৈত্রীকৃপোপেক্ষা যঃ
করোতি স মধ্যমঃ ॥ ১৪৪ ॥

স্তুতি শষ্ট্যং জ্ঞাপনার্থং ভক্তভেদান্ দর্শয়তি তে সাধকা ইতি ॥১৪৪॥

শ্রীভাগবতে একাদশেও আছে—

৫। যিনি ঈশ্বরে প্রেম, তদধীন ব্যক্তিতে মিত্রভাব, অজ্ঞনের প্রতি কৃপা এবং বিদ্বেষীর প্রতি ক্ষমা প্রদর্শন করেন, (অথচ যাহার ভেদবুদ্ধি এখনও তিরোহিত হয় নাই) তিনি মধ্যম ॥১৪৪॥

(৬)

দৃষ্টান্ত (১).

সিক্তাপ্যশ্রুজলোৎকরেণ
ভগবদ্বার্ত্তানদীজন্মনা
তিষ্ঠত্যেব ভবাগ্নিহেতিরিতি
তে ধীমন্নলং চিন্তয়া।
হৃদ্ব্যোমন্যমৃতস্পৃহা
হরকৃপাবৃষ্টেঃ স্ফুটং লক্ষ্যতে
নেদিষ্ঠঃ পৃথুরোমতাণ্ডবভরাৎ
কৃষ্ণাম্বুদস্যোদগমঃ ॥

দৃষ্টান্ত (২)

৬। হে ধীমান্, ভগবদ্বার্ত্তারূপ নদী হইতে সমুৎপন্ন অশ্রুজলে অভিষিক্ত, গাত্রে ষঞ্চিত, ভবাগ্নিশিখা থাকিবে বলিয়া কোন চিন্তা নাই। যখন রোমাঞ্চরূপ নৃত্য পরিদৃষ্ট হইতেছে, তখন অমৃত স্পৃহাহারী কৃপাবৃষ্টিশীল কৃষ্ণাম্বুদ তোমার হৃদয়াকাশের অতি নিকটে উদিত হইয়াছে।

(৭)

বিল্বমঙ্গলতুল্যা যে
সাধকাস্তে প্রকীর্ত্তিতাঃ ॥ ১৪৫ ॥

পূর্ব্বস্য বিঘ্নকারণাভাবমাশঙ্ক্যান্যদুদাহরণমাহ যথাবেতি। হেতির্জ্বালা পক্ষে পৃথুবোমাণো মৎস্যাঃ ॥ ১৪৫ ॥

৭। বিল্বমঙ্গলতুল্য ব্যক্তিগণ সাধকের দৃষ্টান্ত ॥১৪৫॥

অথ সিদ্ধাঃ

(৮)

অবিজ্ঞাতাখিলক্লেশাঃ
সদা কৃষ্ণাশ্রিতক্রিয়াঃ
সিদ্ধাঃ স্যুঃ সন্ততপ্রেম-
সৌখ্যাস্বাদপরায়ণা ।

৮। যাহারা ক্লেশকে ক্লেশ বলিয়াই বোধ করেন না, যাহা কিছু করেন, সকলই কৃষ্ণের জন্য প্রেমসৌখ্যাস্বাদপরায়ণ সেই সকল ব্যক্তি সিদ্ধ বলিয়া কীর্ত্তিত।

(৯)

সংপ্রাপ্তসিদ্ধয়ঃ সিদ্ধা
নিত্যসিদ্ধাশ্চ তে দ্বিধা ॥

৯। সিদ্ধগণ সংপ্রাপ্ত সিদ্ধ এবং নিত্যসিদ্ধভেদে দ্বিবিধ শ্রেণী বিভক্ত।

তত্র সংপ্রাপ্তসিদ্ধয়ঃ

(১০)

সাধনৈঃ কৃপয়া চাস্য
দ্বিধা সংপ্রাপ্তসিদ্ধয়ঃ।

১০। সংপ্রাপ্ত সিদ্ধ সাধনসিদ্ধ এবং কৃপাসিদ্ধভেদে আবার দ্বিবিধ।

তত্র সাধনসিদ্ধাঃ।

যথা তৃতীয়ে—

(১১)

যচ্চ ব্রজন্ত্যনিমিষামৃষভানুবৃত্ত্যা
দূরে যমাহ্যুপরি নঃ স্পৃহণীয়শীলাঃ।
ভর্ত্তুর্মিথঃ সুযশসঃ কথনানুরাগ-
বৈক্লব্যবাষ্পকলয়া পুলকীকৃতাঙ্গাঃ॥ ১৪৬॥

১১। হে অমরগণ! যে সকল ব্যক্তি অহঙ্কার পরিশূন্য হওয়ায় আমাদের অপেক্ষাও অধিক যোগী, তাঁহারা বৈকুণ্ঠে গমনের যোগ্য। তাঁহারা নিরন্তর হরির অনুবৃত্তি হেতু এমন প্রভাবান্বিত যে যমও তাহাদিগের নিকটে যাইতে অসমর্থ। তাঁহাদের ভক্তির কথা কি বলিব —তাহারা উপবেশন করিয়া পরস্পরের সহিত তাঁহার গুণকীর্ত্তনে এমন অনুরাগ সম্পন্ন হয়েন, যে তাহাদের শরীর এলাইয়া আসে, নয়ন বাষ্পাকুল হয়, এবং অঙ্গ পুলকে পূর্ণ হইয়া থাকে, তাঁহাদের করুণাদি সর্ব্বজন স্পৃহনীয়।

(১২)

যে ভক্তিপ্রভবিষ্ণুতা কবলিত-
ক্লেশো[illegible]ঃ [illegible]র্ব্বতে
দৃক্পাতেঽপি ঘৃণাং কৃত-
প্রগতিষু প্রায়েণ মোক্ষাদিষু।
তান্ প্রেমপ্রসরোৎসবস্তবকিত-
স্বান্তান্ প্রমোদাশ্রুভির্নির্ধৌতাস্য
তটান্মুহুঃ পুলকিনো ধন্যান্নমস্কুর্ম্মহে॥

দৃষ্টান্ত (১)

১২। যাহাদের ভক্তিপ্রভাবে ক্লেশসমূহ অস্তমিত, ধর্ম্মার্থ, কামমোক্ষ-

---

অথ মহাভক্তান্ দর্শয়তি অথ সিদ্ধা ইতি॥ ১৪৬॥

রূপ পুরুষার্থ চতুষ্টয় চরণে আসিয়া নত হইয়া পাড়লেও তাহাদের প্রা দৃষ্টিপাত করিতেও তাঁহাদের ঘৃণা বোধ হয়, যাহাদের বর্দ্ধনশীল প্রেমোৎসবে অন্তঃকরণ ক্রমশঃ পুলকভরে পূর্ণ হইতেছে, যাহাদে বদন আনন্দাশ্রুতে ধৌত, অঙ্গ পুলকিত, সেই সাধকগণ ধন্য! তাহ দিগকে নমস্কার!

(১৩)

মার্কণ্ডেয়াদয়ঃ প্রোক্তাঃ

সাধনৈঃ প্রাপ্তসিদ্ধয়ঃ ॥

১৩। মার্কণ্ডেয়াদি মুনিগণ সাধনসিদ্ধ কৃষ্ণভক্তের দৃষ্টান্ত।

অথ কৃপাসিদ্ধাঃ।

যথা শ্রীদশমে।

(১৪)

নাসাং দ্বিজাতিসংস্কারো

ন নিবাসো গুরাবপি।

ন তপো নাত্মমীমাংসা

ন শৌচং ন ক্রিয়াঃ শুভাঃ।

তথাপিহ্যুত্তমঃশ্লোকে

কৃষ্ণে যোগেশ্বরেশ্বরে।

ভক্তির্দৃঢ়া নচাস্মাকং

সংস্কারাদিমতামপি ॥ ১৪৭ ॥

দৃষ্টান্ত (১)

১৪. যাজ্ঞিক ব্রাহ্মণেরা বলিলেন—কি আশ্চর্য্য! এই যজ্ঞপত্নীগণে উপনয়নাদি সংস্কার হয় নাই, ইহারা ব্রহ্মচর্য্যার্থ গুরুকুলে বাস ক

---

প্রায়েণেতি কথঞ্চিদ্যদি বাঞ্ছতীতিবৎ ॥ ১৪৭ ॥

নাই, ইহাদের তপস্যা নাই, আত্মবিচার নাই, শৌচাচার অথবা সন্ধ্যো-পাসনাদি শুভকর্ম্মাচরণও নাই, তথাপি যোগেশ্বরেশ্বর ভগবান উত্তম শ্লোক শ্রীকৃষ্ণে ইহাদের ভক্তি দৃঢ়া হওয়ায়, ইহারা তাহাকে লাভ করিতে পারিয়াছে। আমরা সংস্কারাদিমন্ত হইয়াও তাঁহাকে লাভ করিতে পারিলাম না।

(১৫)

ন কাচিদভবদ্গুরো
র্ভজনযন্ত্রণেহভিজ্ঞতা
ন সাধনবিধৌ চ তে
শ্রমলবস্য গন্ধোহপ্যভূৎ।
গতোহসি চরিতার্থতাং
পরমহংসমৃগ্যশ্রিয়া
মুকুন্দপদপদ্মযোঃ
প্রণয়সীধুনো ধারয়া ॥ ১৪ ॥

দৃষ্টান্ত (১)

১৫। শুকদেবকে সম্বোধন করিয়া নারদ কহিলেন—হে মুনে! তুমি গুরুকুলে বাসজনিত যন্ত্রণা ভোগ না করিয়া অভিজ্ঞতা লাভ করিয়াছ—সাধনপথে তোমায় বিন্দুমাত্র পরিশ্রম করিতে হয় নাই। কি আশ্চর্য্য! যাঁহার শোভা পরমহংসগণেরও প্রার্থনীয়, সেই মুকুন্দচরণপদ্মের প্রেম সুধার প্রবাহে তুমি চরিতার্থ।

---

তাসু ভগবদ্গুণকথকসৎসঙ্গকারণমনুস্মৃত্য সংস্কারাদীনাং প্রেম-সাধনত্বঞ্চ সন্দিহ্যাহ—যথেবেতি ন কাচিদিতি শ্রীশুকদেবমুদ্দিশ্য শ্রীনারদবাক্যং ॥ ১৪ ॥

(১৬)

কৃপাসিদ্ধা যজ্ঞপত্নী-

বৈরোচনি-শুকাদয়ঃ ॥ ১৪৯ ॥

১৬। কৃপাসিদ্ধ যথা--

যজ্ঞপত্নী, বিরোচনপুত্র বলি এবং শুকদেব প্রভৃতি।

অথ নিত্যসিদ্ধাঃ।

(১৭)

আত্মকোটিগুণং কৃষ্ণে

প্রেমাণং পরমং গতাঃ।

নিত্যানন্দগুণাঃ সর্ব্বে

নিত্যসিদ্ধা মুকুন্দবৎ ॥ ১৫০ ॥

১৭। যাঁহারা মুকুন্দের ন্যায় গুণসম্পন্ন এবং তদ্বৎ নিত্যও আনন্দস্বরূপ, অথচ শ্রীভগবানের প্রতি আপনার অপেক্ষা কোটিগুণ প্রেমবিধানকারী, তাঁহারাই নিত্যসিদ্ধ কৃষ্ণভক্ত ॥১৫০॥

(১৮)

যথা পাদ্মে শ্রীভগবৎ

সত্যভামাদেবীসম্বাদে।

অথ ব্রহ্মাদিদেবানাং

তথা প্রার্থনয়া ভুবঃ।

কৃপাসিদ্ধা যজ্ঞপত্নীতি যদুক্তং তত্ত্বাপতিতঃ প্রতীত্যপেক্ষয়েতি জ্ঞেয়ং ॥ ১৪৯ ॥

মুকুন্দবদ্‌যে নিত্যানন্দগুণাস্তে নিত্যসিদ্ধা ইত্যন্বয়ঃ।

নিত্যাশ্চ অনন্দস্বরূপাশ্চ গুণাস্তদুপলক্ষিতদেহাশ্চ যেষাংতে ইতি তেষাং মুখ্যলক্ষণমাহ আত্মেতি—আত্মপ্রেমতোহপি কোটিগুণমিত্যর্থঃ মধ্যপদলোপাৎ ॥ ১৫০ ॥

